# বন্ধের মোহ

শ্রীঅবিনাশচন্দ্র বসু

"ভালবাস, পুড়িতে হইবে।"
—উদ্ভ্রান্ত প্রেম

প্রকাশক
ইণ্ডিয়ান পাবলিশিং হাউস
২২।১ কর্ণওয়ালিস ষ্ট্রীট
কলিকাতা



[ মূল্য ১৲ এক টাকা

# উৎসর্গ

---

যিনি

"বঙ্গের মোহের" আদর্শীভূতা,

তাঁহার উদ্দেশ্যে,

—তাঁহার অগোচরে,—

এই ক্ষুদ্র গ্রন্থখানি

উৎসর্গীকৃত হইল।

# ভূমিকা

"বম্বের মোহ" ও অপর দুইটি আখ্যায়িকাতে নবযুগের বাঙ্গালীর বহির্জ্জীবনের চিত্র অঙ্কিত করিবার চেষ্টা করা হইয়াছে। এ ক্ষেত্রে সে-জীবনের কেন্দ্র বম্বে প্রেসিডেন্সি, বিশেষতঃ মহারাষ্ট্র।

বাঙ্গালীর বহির্জ্জীবন যে রোমান্স-প্রধান, সে-রকম কিছু বলা অবশ্য এ পুস্তকের উদ্দেশ্য নয়। রোমান্সের ভিতর দিয়া বাঙ্গালীর অন্তরের বৈশিষ্ট্য ফুটাইয়া তুলিবার সুযোগ গ্রহণ করা হইয়াছে।

ভারতের জাতিসকলের মধ্যে বাঙ্গালী অনুভূতি-প্রবণ বলিয়া পরিচিত। ইহা সদ্‌গুণ কি দুর্গুণ, সে-কথা বলা কঠিন। তবে ইহা যে বাঙ্গালী-চরিত্রের একটা বৈশিষ্ট্য, এ-কথা আমি দীর্ঘকাল মহারাষ্ট্রে বাস করিয়া বিশেষভাবে উপলব্ধি করিয়াছি। কারণ, এদিক দিয়া মহারাষ্ট্র-বাসীর স্বভাব বাঙ্গালীর প্রায় বিপরীত। পরস্পরের সান্নিধ্যে বিপরীত গুণগুলি বিশেষভাবে পরিস্ফুট হয়। মহারাষ্ট্র-জীবনের আবেষ্টনের মধ্যে বাঙ্গালী-চরিত্রের ভাব-প্রবণতা ও আইডিয়ালিজ্‌ম্‌কে বাস্তব-রূপে প্রদর্শিত করা এ পুস্তকের একটা উদ্দেশ্য।

"বম্বের মোহ" ১৩৩৭—৩৮ সনের এবং "তিন-সপ্তাহ" ও "রক্তের টান" তার পরের "বিচিত্রা"তে প্রকাশিত হইয়াছিল। "বিচিত্রা" হইতে "বম্বের মোহ" মারাঠী ভাষায় শ্রীযুক্ত জি, এস, হুপরিকর এম, এ দ্বারা অনূদিত হইয়া "মোহময়ী" নামে "কলাদর্শ" পত্রে ধারাবাহিকরূপে

প্রকাশিত হইয়াছে। বম্বে (মারাঠী, মুম্বই) -কে সংস্কৃত ভাষায় "মোহময়ী" বলা হইয়া থাকে। দ্ব্যর্থকভাবে "মোহময়ী" নামটি এ পুস্তকের পক্ষে খুবই খাটে। কিন্তু বাঙ্গালী পাঠকের নিকট উভয় অর্থ বোধগম্য হইবে না, তাই আমি ইচ্ছা সত্ত্বেও এ পুস্তকের জন্য সে নাম গ্রহণ করিলাম না।

প্রয়াগ,
বিজয়া দশমী, ১৩৪১

গ্রন্থকার

# স্থূচী

# বন্ধের মোহ



সেবার কলোম্বো ও সিঙ্গাপুরের মধ্যে আমাকে বহুবার যাতায়াত করিতে হইয়াছিল। আমি প্রায়ই মালের জাহাজে যাইতাম, তাই আমার সঙ্গী থাকিত মাঝি-মাল্লা আর জাহাজের কর্ম্মচারী। দিনগুলি কষ্টে কাটিত। এমন লোক মিলিত না যাহার সঙ্গে প্রাণ খুলিয়া কথা বলা যায়। শুধু জল আর আকাশ দেখিতে দেখিতে প্রাণ হাঁপাইয়া উঠিত।

এক যাত্রায় এক উপযুক্ত সঙ্গী জুটিল। বেতার-যন্ত্রের কর্ম্মচারী বাঙ্গালী। অতি অল্প সময়ের মধ্যেই তাহার সঙ্গে আমার হৃদ্যতা হইয়া গেল। সে যুবাবয়সী, কর্ম্মঠ। মনটা ছিল তাহার সতেজ, কিন্তু যেন বিষাদে ম্লান। এক এক সময়ে যখন তাহার কাছে যাইতাম, দেখিতাম, যুবক সমুদ্রের পানে নির্ণিমেষ নেত্রে চাহিয়া আছে, আর কি যেন একটা গভীর বেদনার ছায়া তাহার সমস্ত মুখে ছড়াইয়া পড়িয়াছে। জিজ্ঞাসা করিলে সে কথার কোনও উত্তর দিত না।

কিন্তু সে আমাকে খুব অন্তরঙ্গভাবে গ্রহণ করিল। পরিচয়ের তিন চার দিন পরেই বলিল, "আপনি আমাকে 'তুমি' বল্‌বেন, আর 'রমেন' ব'লে ডাকবেন।"

ধীরে ধীরে সে আমার কাছে তাহার অন্তরটি খুলিয়া ধরিতে লাগিল।

ছয় বৎসর আগে সে শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজে পড়িত। হঠাৎ তাহার পিতৃ-বিয়োগ হওয়াতে পড়া শেষ করিতে পারিল না। কলেজ ছাড়িয়া কলিকাতার এক সওদাগরী আফিসে চাকুরি লইল। কিছুকাল পরে তাহার মা'ও মারা গেলেন। তখন সে বাঙ্গলা ছাড়িয়া বর্ম্মাদেশে চলিয়া গেল, এবং এক কন্ট্রাক্‌টারের অধীনে ঠিকাদারি করিতে লাগিল। তখন যুদ্ধ চলিতেছিল। মেসোপোটেমিয়ায় কাজের জন্য পাশ ফেল সব রকম লোককেই ইঞ্জিনিয়ারিং বিভাগে লওয়া হইত। রমেন্দ্র ছয় মাসের চুক্তিতে ওভারসিয়ারের পদ গ্রহণ করিয়া মেসোপোটেমিয়া গেল। যুদ্ধ-শেষে ঈজিপ্টের সামরিক আফিসে কিছুকাল কেরাণীর কাজ করিল। সে-কাজ ফুরাইলে বম্বে আসিয়া রেলের ইঞ্জিনিয়ারিং বিভাগে এক স্থায়ী পদে নিযুক্ত হইল।

কিন্তু এক বৎসর না যাইতেই সে-কাজ ছাড়িয়া জাহাজের বেতার যন্ত্রচালক হইয়া রমেন্দ্র ভারত সমুদ্রের উপর ভাসিল।

এ সকল খবর দিয়া রমেন বলিল, "বাকী জীবনটা সমুদ্রের উপর কেটে গেলেই বাঁচি।"

যুবকের এ উদাস ভাবে আমি বিস্মিত হইলাম। অবশ্য লক্ষ্যহীন-ভাবে স্থান হইতে স্থানান্তরে ঘুরিতে ঘুরিতে মানুষমাত্রেরই মনে একটা ক্লান্তি আসে। তখন জলে হউক, স্থলে হউক, কোথাও একটা স্থায়ী ঠাঁই করিতে পারিলে আর নড়িবার ইচ্ছা হয় না। কিন্তু এ তরুণ বয়সে

স্থলের প্রতি বিরাগ ভাবটা আমার কাছে বড়ই বিসদৃশ লাগিল। আমি তাহার কারণ জিজ্ঞাসা করিলাম।

তাহাতে হঠাৎ যুবকের মুখ কালিমায় ছাইয়া গেল। তাহার সুন্দর চোখদুটি বিষাদের আবেশে এক অনির্ব্বচনীয় স্থৈর্য্য অবলম্বন করিল। সে যাত্রায় আর বেশী কিছু জানিবার সুযোগ হয় নাই।

ফিরিবার পথে আমি অপর এক জাহাজে আসিলাম। কিন্তু তার পরের যাত্রায় আবার সেই জাহাজে চড়িলাম। রমেন্দ্রের সঙ্গে দেখা হইল। সে আমাকে অতি নিকট বন্ধুরূপে গ্রহণ করিল। তার পর যখন জানিল, আমি ইতিপূর্ব্বে বঙ্গে গিয়াছিলাম এবং এখন সেখান হইতেই আসিতেছি, তখন কি যেন একটা নিবিড় আকর্ষণে সে আমার কাছে আসিয়া ভিড়িতে লাগিল।

দেখিতে দেখিতে যুবকের সঙ্গে আমার গভীর সখ্যভাব স্থাপিত হইল। দিনের পর দিন সে ঘুরাইয়া ফিরাইয়া নানা প্রকারে বঙ্গের কথা জিজ্ঞাসা করিতে লাগিল। কি যেন একটা অতৃপ্তি, একটা আকাঙ্ক্ষা ক্ষণে ক্ষণে তাহার মনে জাগরিত হইয়া আবার মিলাইয়া যাইতেছিল। একটা গভীর নৈরাশ্য এক একবার তাহার স্বাভাবিক উৎসাহ ক্ষুণ্ণ করিয়া দিতেছিল।

একদিন হঠাৎ সমস্ত সঙ্কোচের বাঁধ ভাঙ্গিয়া গেল। বহুকালের রুদ্ধ আবেগ ছাড়া পাইল। সে সারা রাত ধরিয়া তাহার ক্যাবিনে বসিয়া আমার কাছে তাহার প্রাণের গূঢ়তম রহস্য ব্যক্ত করিল।

অন্ধকারের আবরণ ভেদ করিয়া জলরাশি আলোড়িত করিতে করিতে জাহাজখানা ছুটিয়া চলিয়াছিল, আর তাহারই সঙ্গে সঙ্গে এক তরুণ প্রাণের কাহিনী উদ্বেলিত, উচ্ছ্বসিত হইয়া শ্রোতার হৃদয়ের উপর লুটাইয়া পড়িতেছিল।

## রমেন্দ্রনাথের কাহিনী

১

একজন দার্শনিক বলিয়াছেন, স্বর্গ হইতে একটা আস্ত মানুষকে দুইভাগ করিয়া পৃথিবীতে পাঠানো হয়। পৃথিবীর মানুষ প্রত্যেকে অর্দ্ধেক। একভাগ যখন অপর ভাগকে দেখিতে পায় তখন তাহার সঙ্গে মিলিত হইতে চায়। এই আকর্ষণের নামই প্রেম।

সেদিন শান্ত অপরাহ্নে বম্বের সমুদ্রকূলে যখন তাহাকে প্রথম দেখি, তখন সেই প্রাচীন কথাটা আমার কাছে অক্ষরে অক্ষরে সত্য বলিয়া মনে হইয়াছিল। দৃষ্টিমাত্রেই ভাবিয়াছিলাম, আমি যেন যুগ যুগ ধরিয়া তাহারই অপেক্ষা করিয়া আছি। যেন সে শুধু আমার, আমার সমস্ত কল্পনার, সমস্ত আশার পরিসমাপ্তি।...

কেমন করিয়া এ ভাব হইল জানি না। প্রেমে পড়ায় আমি অভ্যস্ত নই। পূর্ব্বে কোনও দিন কাহারও প্রেমে পড়ি নাই।... কাহারও প্রেমে পড়ি নাই কথাটা নিখুঁত সত্য, যদিও সমস্ত কর্ম্মের মাঝখানে একটা অজানা অচেনা মানসী প্রতিমা দিবানিশি আমার হৃদয় অধিকার করিয়া থাকিত। আজ তাহার মধ্যে সে কল্পময়ী মূর্ত্তি বাস্তব হইয়া উঠিল। তাহার সুগঠিত তীক্ষ্ণ নাসিকা আমার কাছে নারীত্বের মধুরতম ব্যঞ্জনা দিয়া গেল। তাহার অধরের রেখাটি এক অনির্ব্বচনীয় মাধুর্য্যের আভাস আনিল। আর তাহার চক্ষুর দৃষ্টি—জানি না জগতে এমনটি আর কোথাও আছে কিনা—তাহা হইতে যেন মানব-প্রাণের কোন অনাবিষ্কৃত রাজ্যের আলো ঠিকরাইয়া পড়িতেছিল; তাহা যত সুন্দর তত করুণ, যত গভীর তত নির্ম্মল। যেন মানবের

সমস্ত ব্যথা সমস্ত আনন্দ নিঙ্‌ড়াইয়া এক অপূর্ব্ব মাধুর্য্যের সৃষ্টি করিয়া সে চাহনিতে মাখাইয়া দেওয়া হইয়াছিল।

চৌপাটিতে সে একা বেড়াইতেছিল। জনতা ছাড়িয়া একটু একান্তে ধীরপদে যাইতেছিল। নীল রঙ্গের মারাঠী শাড়ী সর্ব্বাঙ্গ আবৃত করিয়া তাহার দেহের রেখা-সমষ্টিকে চিত্রের মত ফুটাইয়া তুলিয়াছিল। আমি কাছে গিয়া যখন তাহার দিকে চাহিলাম, তখন সে সরল সহজভাবে তাহার স্নিগ্ধ চক্ষু দুটি ক্ষণকাল আমার প্রতি ন্যস্ত করিয়া রাখিল। মনে হইল, যেন সেও এক পরিচিতের সন্ধান পাইয়াছে।...

কিছুক্ষণ ভ্রমণের পর তাহাকে আর দেখিতে পাইলাম না। কিন্তু ফিরিবার পথে হঠাৎ চোখে পড়িল, সেও পাশ দিয়া চলিতেছে। আমাকে কাছে আসিতে দেখিয়া সে একটু থামিল। আমি তাহার মুখের দিকে চাহিতেই তাহা লজ্জায় আরক্তিম হইয়া উঠিল। ক্ষণেকের তরে আবার তাহার স্নিগ্ধ সরল দৃষ্টি আমার প্রতি নিবদ্ধ করিল। মনে হইল, যেন তাহার অন্তরের সমস্ত নির্ম্মলতা, সমস্ত মাধুর্য্য তাহাতে ফুটিয়া উঠিয়াছে।

ভাবিলাম, হয়ত আমার বাঙ্গালীর পোযাক দেখিয়া নারীসুলভ কৌতূহলের বশে সে চাহিয়া আছে। যখন কাছে আসিলাম, তখন সে এক বর্ষীয়সী মহিলাকে মারাঠীতে জিজ্ঞাসা করিতেছিল, "আজ এখানে সভা হবার কথা ছিল, হ'ল'না?" মহিলাটি "সভা? এখানে?" বলিয়া ভাবিতেছিলেন এবং আমাকে সামনে পাইয়া বলিলেন, "এখানে সভা কখন হবে, বলতে পারেন কি?" আমি বলিলাম, "সভা তো আজ নয়, আগামী কাল।" মেয়েটি "ও!" বলিয়া লজ্জায় মুখ নোয়াইয়া পুনরায় চলিতে আরম্ভ করিল। আমি পাশেই চলিতেছিলাম। মেয়েটির দিকে তাকাইয়া বলিলাম, "আপনি সভার জন্য এসেছিলেন, বুঝি?" সে খুব

সংযত, অনেকটা আড়ষ্ট, ভাবে বলিল, "হ্যা।" কিন্তু পরক্ষণেই সংযম একটু ভাঙ্গিয়া গেল। আমার দিকে ঈষৎ হাসিমুখে চাহিয়া বলিল, "আপনি বাঙ্গালী ?"

আমি বলিলাম, "কেমন ক'রে জানলেন ?"

সে বলিল, "কেন, জানা কি খুব কঠিন কথা ?"

তখন উভয়ে বড় রাস্তায় আসিয়া পড়িয়াছি। আমি বলিলাম, "আপনি কাল সভায় আসবেন ?"

"হ্যা আস্‌ব" বলিয়া সে দ্রুতপদে রাস্তা পার হইয়া চলিয়া গেল।

২

পরদিন চৌপাটিতে গিয়া দেখি, বিরাট্ সভা। স্বেচ্ছাসেবকেরা শ্রেণীবদ্ধভাবে দাঁড়াইয়া শৃঙ্খলা রক্ষা করিতেছে। অর্দ্ধচন্দ্রাকারে বিপুল জনতা দাঁড়াইয়াছে, বক্তৃতামঞ্চের সম্মুখে মেয়েরা সংঘবদ্ধ হইয়া বসিয়াছে। অধ্যক্ষ ও বক্তারা আসিলেন, জয়জয়কারে আকাশ বিদীর্ণ হইল। হিন্দু, মুসলমান, শিখ, পার্শী, ইহুদী, খৃষ্টান, মারাঠী, গুজরাটী, কানাড়ী, মাদ্রাসী, সিন্ধী, পঞ্জাবী, হিন্দুস্থানী—সকলের কণ্ঠ সম্মিলিত হইয়া এক অভিনব একতা ঘোষণা করিল। আমি নীরবে দাঁড়াইয়া দেখিতে লাগিলাম, শুনিতে লাগিলাম। একটা অব্যক্ত বিস্ময়ে প্রাণ ভরিয়া গেল। সেখানে আড়াই ঘণ্টা কাল মন্ত্রমুগ্ধের মত কাটিল।

সভা ভাঙ্গিলে হঠাৎ যেন একটা লুপ্ত চেতনা ফিরিয়া আসিল। বক্ষরক্ত আলোড়িত করিয়া মনশ্চক্ষুর সম্মুখে ভাসিয়া উঠিল একটি নারীমুখ, জ্যোৎস্নার মত রং, দেব-প্রতিমার মত গড়ন···আর তাহাতে গত দিনের একটু লজ্জামাখা মিষ্টি হাসি !

জনস্রোতের মধ্যে সে মুখখানি খুঁজিলাম, পাইলাম না।

৩

ইহার মাসখানেক পরে একদিন সন্ধ্যাবেলা মালাবার হিলের শূন্য-উদ্যান হইতে ফিরিতেছি এমন সময় দেখিলাম, একজন লোক আমার অনুসরণ করিতেছে। তাহার দিকে লক্ষ্য না করিয়া আমি পথ চলিতে লাগিলাম। কিন্তু কিছুক্ষণের মধ্যে সে আমার কাছে আসিয়া পড়িল। তাহার দিকে চাহিয়া দেখিলাম, মুখ সম্পূর্ণ অপরিচিত। হঠাৎ মনে হইল, এ প্রবাসী বাঙ্গালীর অনুচারী গোয়েন্দা নয় তো? ভাবিয়া মনটা বিরক্তিতে ভরিয়া উঠিল। আগন্তুক আমার পাশাপাশি আসিয়া আমাকে আপাদ-মস্তক নিরীক্ষণ করিতে লাগিল। তাহার পোষাক দেখিয়া মনে হইল, অবস্থাপন্ন লোক, কিন্তু অশিক্ষিত।

চোখে চোখে দৃষ্টি পড়াতে লোকটি থতমত খাইয়া গেল। জিজ্ঞাসা করিলাম, "কি চাও?" সে মারাঠী হিন্দি মিশাইয়া বলিল, "কিছু না, আপনি কোন্ দেশী লোক, তাই দেখ্‌ছিলাম।" ও-রকম সরল সোজা দৃষ্টি গোয়েন্দার হইতে পারে না। আমি সকৌতুকে বলিলাম, "কি দেখ্‌লে?" সে বলিল, "আপনি কি বাঙ্গালী?" আমি বলিলাম, "হ্যাঁ।" সে তাড়াতাড়ি ফিরিয়া চলিল।

তাহাকে ফিরিয়া যাইতে দেখিয়া আমি বিস্মিত হইলাম। ইহার মধ্যে কোনও ব্যাপার আছে কি না দেখিবার জন্য একটু দূরে থাকিয়া তাহার পশ্চাতে আবার বাগানে উঠিতে লাগিলাম। সে বাগানের পশ্চিমের সীমায় চলিয়া গেল। আমিও একটু পাশ ফিরিয়া সেদিকে চলিলাম। নীচেই সমুদ্র, অস্তরবির রক্ত-রশ্মিতে কল্পলোকের মত দেখাইতেছিল।

লোকটি যাইতেই বেঞ্চ হইতে একটি সুবেশা মহিলা উঠিয়া দাঁড়াইল। বিস্ময়ে চাহিয়া দেখিলাম—সে! লোকটিকে সাগ্রহে কি

জিজ্ঞাসা করাতে লোকটি নীচের রাস্তার দিকে আঙ্গুল দিয়া দেখাইয়া দিল।

ধীরে ধীরে আমি তাহাদের কাছে গেলাম। আমাকে দেখিয়া তাহারা অবাক্ হইয়া গেল। মেয়েটি লজ্জায় মাথা নোয়াইয়া লইল। আমি বলিলাম, "আপনি বুঝি এঁকে পাঠিয়েছিলেন?" লজ্জায় তাহার কানদুটি লাল হইয়া উঠিল।

তাহার সঙ্গী বলিল, "আমরা আপনাকে দূর থেকে নেমে যেতে দেখেছিলাম। রেবা বল্‌লে, 'আপনি নিশ্চয়ই বাঙ্গালী।' আমি বল্‌লাম, 'তা কেমন করে বলা যায়?' রেবা বল্‌লে, 'কাছে গিয়ে দেখে এসো।' তাই আমি দেখতে গেলাম। আপনি হঠাৎ এখানে এলেন কি করে, বাবু-সাহেব?"

আমি বল্‌লাম, "যাদুবলে।" তিন জনেই হাসিলাম। কারণ, এ দেশে প্রবাদ আছে যে, বাঙ্গালীরা যাদুকর।

আমি রেবাকে জিজ্ঞাসা করিলাম, "ইনি আপনার কে হন?'

সে মাথা ফিরাইয়া মৃদুকণ্ঠে বলিল, "ভাই।"

আমি বলিলাম, "সেদিন তো সভায় আপনার দেখা পেলাম না।"

যে ধীর সলজ্জ হাসির সহিত বলিল, "সেদিন দামুকে আপনার কাছে পাঠিয়েছিলাম, সে খুঁজ্‌তে খুঁজ্‌তে আপনি চলে গেলেন।"

আমি আগ্রহের সহিত বলিলাম, "আপনি তা হ'লে সভায় গিয়েছিলেন?"

সে বলিল, "হ্যাঁ। দেরী হয়েছিল, তাই পেছনে বসেছিলাম।' তারপর একটু থামিয়া বলিল, "এত মেয়েদের মধ্যে আপনি বোধ হয় আমাকে দেখ্‌তে পান্ নি। কিন্তু আমি আপনাকে দেখেছিলাম; সভা শেষ হ'তেই আপনার খোঁজে পাঠিয়েছিলাম।"

তাহার শেষ কথাগুলিতে তাহাকে আমার এমন পরিচিতের মত, আত্মীয়ের মত লাগিল যে আমি মুগ্ধ হইয়া গেলাম। রেবা বলিল, "আজ সন্ধ্যা হয়ে গেল। এখন বাড়ী যেতে হবে।" বলিয়া সঙ্গীর দিকে তাকাইল।

আমি বলিলাম, "আপনি বুঝি এখানে সর্ব্বদাই বেড়াতে আসেন?"

রেবা বলিল, "আসি, মাঝে মাঝে।"

আমি দামুর দিকে ফিরিয়া বলিলাম, "আপনার পূরো নাম কি?" সে পকেট হইতে একখানা ছোট কার্ড বাহির করিয়া আমার হাতে দিল। তাহাতে লেখা ছিল,—

দামোদর হরি ফডনীস।

কাপাসের দালাল।

সেই ইটালিক অক্ষরে মুদ্রিত কার্ড, আর তাহার মালিকের মধ্যে অসামঞ্জস্য দেখিয়া আমি ঈষৎ হাসিলাম। জিজ্ঞাসা করিলাম, "আপনাদের বাড়ী কোথায়?"

দামোদর রাস্তার নাম করিল। রেবা তার সঙ্গে বাড়ীরও নাম করিল। তারপর দামোদরের কানে ফিস্ ফিস্ করিয়া কি বলিল। দামু বলিল, "বাবু-সাহেব, আমাদের বাড়ী কবে আস্‌বেন?"

"আপনাদের বাড়ী?" বলিয়া আমি একটু বিস্ময়ের সহিত তাহাদের দিকে তাকাইলাম। রেবার গাল দুটি জবা ফুলের মত লাল হইয়া উঠিয়াছিল।

এ দীর্ঘ একমাস ধরিয়া যে শুধু কল্পনা-রাজ্যে একটা স্বপ্নের মত খেলা করিয়া বেড়াইয়াছে, যাহাকে মনে করিয়াছিলাম, মুহূর্ত্তের তরে পাইয়া চিরকালের জন্য হারাইয়াছি, আজ সে সম্মুখে দাঁড়াইয়া নিমন্ত্রণ পাঠাইতেছে, "আমাদের বাড়ী কবে আস্‌বেন?"

আমি ইতস্ততঃ করিয়া বলিলাম, "আস্‌ব একদিন।"

তখন উভয়ে যত্ন করিয়া বাড়ীর ঠিকানা, কত নম্বর ট্রামে যাইতে হয়, সমস্ত বলিয়া বিশেষ হৃদ্যতার সহিত আবার নিমন্ত্রণ করিল। তারপর বাগান হইতে নামিয়া অতি ভদ্রভাবে বিদায় লইল।

আমি বিহ্বলচিত্তে গৃহে ফিরিলাম।

৪

সপ্তাহখানেক পরে একদিন খেতওয়াড়ীর এক রাস্তায় ট্রাম হইতে নামিলাম। বম্বের খেতওয়াড়ীর মত এমন জন-বহুল স্থান পৃথিবীর আর কোথাও আছে কিনা সন্দেহ, অন্ততঃ ভারতে নাই। সারি সারি ছয়তলা দালান, আর তাহাদের প্রত্যেকটি বহু খণ্ডে বিভক্ত। এক এক খণ্ড লইয়া এক একটি পরিবার বাস করে। আমি "কৃষ্ণসদনের" খোঁজে ব্যস্ত হইলাম। কেউ বলিল, "সাম্‌নে যান, পাবেন।" সাম্‌নে গিয়া জিজ্ঞাসা করিলে বলিল, "পেছনে ফেলে এসেছেন।" এরূপভাবে ঘোরাঘুরি করিতে করিতে অবশেষে বাড়ী মিলিল, কিন্তু তাহার সঙ্কীর্ণ সিঁড়ি ভাঙ্গিয়া চারতলায় উঠিতে প্রাণ ওষ্ঠাগত হইয়া আসিল। সেখানে গিয়া অবশ্য অতি সহজেই দামোদর হরি ফডনীসের নামের পিতলের ফলক পাওয়া গেল। চারতলায় বেশ বড় একটা ব্লক দখল করিয়া ছিল তাহারা। বারান্দায় নানা রকমের ফুলের টব গৃহস্বামীর রুচির পরিচয় দিতেছিল।

দরজায় দাঁড়াইয়া ডাকিলাম, "মিষ্টার ফডনীস্‌!" দামোদর ঘরে ছিল না, রেবা ছিল। সে দরজায় আসিল এবং আমাকে দেখিয়াই অতি আগ্রহের সহিত ঘরের ভিতর লইয়া গেল। দেখিলাম, ঘরখানি বেশ সুসজ্জিত, যদিও আসবাবের সংখ্যা কম।

রেবা একখানি সাধারণ কাপড় পরিয়াছিল, কিন্তু তাহার ভিতর

দিয়াও তারুণ্যের অমল দীপ্তি যেন ফুটিয়া বাহির হইতেছিল। সে আমাকে একটা কৌচে বসাইয়া সাম্‌নে একটি টিপয় রাখিল, তাহার উপর দৈনিক কাগজ ও কয়েকখানা বই ছিল। "আপনি একটু বসুন, আমি আস্‌ছি" বলিয়া, পর্দ্দা সরাইয়া সে পাশের ঘরে চলিয়া গেল।

আমি বইগুলি দেখিতে লাগিলাম। প্রত্যেক বইয়ে নাম লেখা ছিল, "রেবাতাঙ্গী ফডনীস, ইণ্টার ক্লাস, সেণ্ট জেভিয়ার কলেজ।"

একখানি রঙিন ফিন্‌ফিনে সাড়ী পরিয়া রেবা ফিরিয়া আসিল। দুঃখ করিয়া বলিল, "আপনাকে একা বসিয়ে রাখলাম!" তারপর বলিতে লাগিল, "দামু বাইরে গেছে; সে মোটেই ভাবে নাই, আপনি আজ আস্‌বেন। আমরা আপনার অপেক্ষা করে করে এক রকম আশা ছেড়েই দিয়েছিলাম।"

কথা বলিতে বলিতে সে আমার পাশে আসিয়া দাঁড়াইল। তাহাকে বাহিরে দেখিয়া মনে হইয়াছিল, যেন একটু বয়স্কা; বয়স হয়ত কুড়ির উপর হইবে। এখন মনে হইল, অতি তরুণ, আঠারোর বেশী হইতে পারে না। শাড়ীর ভাঁজে ভাঁজে কেমন একটা বালিকা-সুলভ কোমলতা খেলিয়া যাইতেছিল।

সেদিন বাহিরে যে সলজ্জভাব দেখাইয়াছিল, ঘরে তাহার চিহ্নও ছিল না। সে হাসিমুখে, বেশ সহজভাবে, আমার সঙ্গে আলাপ করিতে লাগিল। পাশের দেওয়ালে ঝোলানো একটা বড় আয়নাতে তাহার আবক্ষ প্রতিবিম্ব পড়িয়াছিল। দেখিলাম, আয়নার উল্টা প্রতিচ্ছায়াতে বাস্তব রূপটা যেন ঠিক ঠিক ধরা পড়ে নাই। মুহূর্ত্তের তরে মনে হইল, যাহারা সুন্দর, তাহারা নিজেদের পরিপূর্ণ রূপ কখনই দেখিতে পায় না।

আমি প্রশ্নের পর প্রশ্নে বালিকাকে ব্যতিব্যস্ত করিয়া তুলিলাম। জিজ্ঞাসা করিলাম, "বাড়ীতে আর কে আছে?"

"বাড়ীতে ?" বলিয়া একটু থামিয়া রেবা বলিল, "আমার মা আছেন।"

আমি জিজ্ঞাসা করিলাম, "আপনার বাবা কি করেন ?"

রেবা বিষণ্ণভাবে বলিল, "বাবা মারা গেছেন, অনেক দিন হ'ল।"

আমার মনে যে কৌতূহল জাগিতেছিল আমি তাহা তৃপ্ত করিতেই ব্যস্ত ছিলাম; কিন্তু সে কৌতূহলে নিষ্ঠুরতার পরিমাণ কতদূর ছিল, তাহা ভাবিবার অবসর হয় নাই।

জিজ্ঞাসা করিলাম, "আপনি সেণ্ট জেভিয়ার কলেজে পড়েন বুঝি ?"

রেবা বলিল, "পড়্তাম, এখন আর পড়ি না।"

আমি জিজ্ঞাসা করিলাম, "কেন ?"

রেবা বলিল, "ইণ্টার ক্লাসে পড়তাম; পরীক্ষায় ফেল হয়ে ঘরে বসে আছি।"

আমি বলিলাম, "সে কি কথা ? আবার নিশ্চয়ই পরীক্ষা দেবেন।"

রেবা বলিল, "দেখা যাক, যদি তৈরি ক'রে উঠ্‌তে পারি।"

আমি বলিলাম, "নিশ্চয় পারবেন।" তারপর বলিলাম, "আপনার ভাই বুঝি কলেজে পড়েন নি ?"

রেবা বলিল, "না, সে কাপাসের কারবার করচে।"

তারপর আমি রেবাকে পড়াশোনা করিতে খুব উৎসাহ দিলাম। কিন্তু এ বিষয়ে সে বিশেষ আগ্রহ দেখাইল না।

আমি হঠাৎ বলিলাম, "আপনাকে অবশ্যই মিস্ ফড়নীস্ বল্‌ব ?"

রেবা সলজ্জভাবে বলিল, "হ্যাঁ।" বলিতে বলিতে তাহার মুখ লাল হইয়া উঠিল।

কিছুক্ষণ পরে রেবা ভিতরে গেল এবং কয়েক মিনিট পরে চা ও জলখাবার লইয়া আসিল।

আমি বড়ই সঙ্কোচ বোধ করিতে লাগিলাম। তাহা দেখিয়া রেবা হাসিয়া সহজভাবে বলিল, "রোজ তো নিজেদেরই চা খান, একদিন না হয় পরদেশীর হাতেই খেলেন!"

সে-কথার সুরে মনে হইল, হয়ত তাহার বয়স বহুদিন পূর্ব্বেই কুড়ির কোঠা পার হইয়া গিয়াছে।

তারপর বাঙ্গলা দেশের কথা, রাজনীতির কথা, আরও কত কি কথা হইল। দেখিলাম, রেবা বড় বড় বাঙ্গালীদের সকলেরই নাম জানে এবং তাহাদের সগোত্র বলিয়া আমাকে বিশেষ শ্রদ্ধার চক্ষে দেখে।

আমি ভাবিলাম, কোথায় মহারাষ্ট্রের এই ব্রাহ্মণ-কন্যা, আর কোথায় এক ভবঘুরে বাঙ্গালী, যে দুনিয়ার ঢেউয়ে ঢেউয়ে বম্বেতে আসিয়া ঠেকিয়াছে! কিন্তু এ প্রভেদটা আমার মনে তত গভীরভাবে জাগে নাই, যত জাগিয়াছিল আর একটি কথা—সে অনিন্দ্যসুন্দরী তরুণী কেমন সরল সহজভাবে তাহার প্রাণের উচ্ছ্বাস আমার প্রতি ঢালিয়া দিতেছিল!

ফিরিবার পূর্ব্বে রেবাকে বলিলাম, "আপনার মার সঙ্গে দেখা করিয়ে দেবেন না?"

রেবা বলিল, "মা ভারী লাজুক। তাঁকে বল্‌ব, আপনি এসেছিলেন," বলিয়া একটু থামিয়া বলিল, "দামুর বন্ধু, বাঙ্গালী।" বলিয়া আবার আসিবার জন্য বিশেষ অনুরোধ করিয়া বিদায় দিল। বিদায়ের শেষ কথাটা—মারাঠীতে বলিয়াছিল—এখনও আমার কানে বাজে; "ইয়া," আসুন!

৫

তাহাকে যখন প্রথম দেখি, তখন যদি কেহ চৌপাটির উপর দাঁড়াইয়া বলিত, "দেখ, ঐ যে অপরূপ-সুন্দরী দক্ষিণী মেয়েটি দেখছ, সে দেড়মাস

পরে তোমাকে তার বাড়ীতে নিমন্ত্রণ করে খাওয়াবে,” তখন আমি ভাবিতাম, ইহা অপেক্ষা উদ্ভট কল্পনা আর হইতে পারে না। ইহা যদি উদ্ভট কল্পনা হয়, তবে তার পর যে দীর্ঘ তিন মাস কাটিয়াছে, তাহাকে কি বলা যায় ?

রেবাদের বাড়ীতে যাইবার দুইদিন পরে এক প্রভাতে দামোদর ফডনীস আমার ঘরে আসিয়া উপস্থিত ! সে যে সেদিন বাড়ীতে থাকিতে পারে নাই, তার জন্য কাতর দুঃখ প্রকাশ করিয়া কত কি যে বলিল, তাহা আমার পক্ষে বুঝিয়া উঠাও কঠিন হইল। তার কয়েকদিন পরে সে নিজে আসিয়া আমাকে তাহার বাড়ীতে লইয়া গেল এবং বেশ জাঁকালো রকমে চা'র বন্দোবস্ত করিল।

সেদিন সে রেবার পড়াশোনার কথ তুলিল। কি করিলে সে পরীক্ষা পাশ করিতে পারে, সে বিষয়ে আমার পরামর্শ জিজ্ঞাসা করিল। আমি যে একজন বড়দরের বিদ্বান লোক এবং আমার সাহায্যে যে সহজেই এ-বিষয়ের মীমাংসা হইতে পারে, এ-সম্বন্ধে দামুর বিন্দুমাত্র সন্দেহ ছিল না।

আর সনির্ব্বন্ধ অনুরোধ করিল, আমি যেন সর্ব্বদাই তাহাদের বাড়ী যাই, তাহাদিগকে আপনার লোক বলিয়া মনে করি।

রেবা পাশেই বসিয়াছিল। তাহার মুখের ভাবে বোঝা যাইতেছিল, সে সম্পূর্ণভাবে এ প্রস্তাবের সমর্থন করিতেছে। আমি যখন উত্তর দিতে যাইব, তখন তাহার কোমল, মাধুর্য্যভরা দৃষ্টি আমার সহানুভূতি যাচ্ঞা করিতেছিল।

৬

ধীরে ধীরে খেতওয়াড়ীর সেই ছয়তলা বাড়ীর চতুর্থ তলার কোণের মহলটি বাস্তবিকই আমার অতি আপনার হইয়া গেল। সপ্তাহে দুই

তিন বার করিয়া সেখানে যাইতে লাগিলাম। প্রায়ই রেবা একা থাকিত।

কিছুদিনের মধ্যে রেবা আবিষ্কার করিল, আমি গান গাই। আমিও আবিষ্কার করিলাম, রেবা সঙ্গীতে অভিজ্ঞা। তারপর হইতে দুইটি তরুণ প্রাণের গীতিময় উচ্ছ্বাসে কৃষ্ণসদনের একটি প্রান্ত মুখরিত হইতে লাগিল। আমি রেবাকে আমার বাছা বাছা বাঙ্গলা গান শিখাইতে লাগিলাম।

কিন্তু আমি তাহাকে যাহা দিলাম, তাহার শতগুণ প্রতিদান পাইলাম। সেই সুন্দর তরুণ হৃদয়ের সংস্পর্শে আসিয়া আমার ক্লিষ্ট, ম্লান চিত্ত উজ্জ্বল হইয়া উঠিল। জীবনকে এত পবিত্র, এত সুন্দরভাবে দেখা যায়, এতদিন তাহা কল্পনাও করিতে পারি নাই। ভাবিলাম, যদি আমার মধ্যে সত্য দৃঢ়তর হইয়া থাকে, পবিত্রতা শুভ্রতর হইয়া থাকে, বিশ্বের প্রতি মৈত্রী কিঞ্চিন্মাত্রও সজাগ হইয়া থাকে, তবে তাহার কারণ এই বিদেশিনী তরুণীর সুন্দর নির্ম্মল মুখখানি! রেবা যখন হারমোনিয়মে সুর তুলিত, আর সে-সুরের সঙ্গে সঙ্গে তাহার রঙিন ঠোঁট দুটি বিভক্ত হইয়া গানের রূপে একটা অন্তর্নিহিত অগ্নির উৎস বহাইয়া দিত, তখন আমি যে-বিস্ময়ে তাহার দিকে চাহিয়া থাকিতাম, সে-বিস্ময় জগতের গূঢ়তম রহস্যভেদেও জন্মে কিনা সন্দেহ। সেতারের ঘাটে ঘাটে যখন তাহার কোমল চাঁপার মত আঙ্গুল খেলিয়া যাইত, তখন যেন কোন্ স্বপ্নলোকের প্রহেলিকা আমার চোখের সম্মুখে ভাসিয়া উঠিত।...

কিছুদিন পরে প্রত্যহই দুজনে একত্র বেড়াইতে যাইতে লাগিলাম। আজও আমার নিকট মালাবার পাহাড়ের শূন্যোদ্যান চঞ্চল-পরিহিতা নীলবসনা এক দক্ষিণী তরুণীর স্মৃতিতে জড়িত। আজও এপোলো বন্দরের কথা ভাবিলে জ্যোৎস্নাভরা সন্ধ্যায় নৌকায় দোলায়মানা একটি

সুন্দরী তরুণী সহচরীর কথা মনে পড়ে। আমার নিকট চৌপাটির প্রতি রেণু তাহার চরণ-চিহ্নে অঙ্কিত ; বম্বের ট্রামগুলো তাহার সংস্পর্শে মনোরম।...

ধীরে ধীরে আমাদের সম্পর্ক খুব ঘনিষ্ঠ হইয়া পড়িল।

একদিন তাহাকে বলিলাম, "দেখ, তোমার রেবা নামটার মারাঠী উচ্চারণ আমার মোটেই ভাল লাগে না। আমি এখন থেকে "রেউয়া" না ব'লে বাঙ্গলার মত ক'রে "রেবা" বল্‌ব।"

সে বলিল, "তা আর কেন ? আমার একটা ভাল দেখে বাঙ্গলা নামই রেখে দিন্ না। আপনাদের বাঙ্গলা নামগুলো কি সুন্দর !"

আমি হাসিয়া বলিলাম, "এখন আর নাম বদলিয়ে কি হবে ? বিয়ের সময় তো আবার বদ্‌লে যাবে।"

সে যেন একটু ক্ষুণ্ণ হইল। একটু থামিয়া বলিল, "আপনাদের দেশেও কি বিয়ের সময় নাম বদ্‌লায় ?"

আমি বলিলাম, "না।" তারপর মৃদু হাসিয়া বলিলাম, "তবে এদেশে যদি কেউ বিয়ে করে তবে সে এ দাবী ছাড়বে কেন ?"

ইহার উত্তরে শুধু লজ্জায় তাহার মুখ রাঙিয়া উঠিল।

৭

সেদিনের সে-আলাপের পর হইতে আমার মনে একটা নূতন ভাবনা জাগিল। ভাবিলাম, "আমি এতকাল কি করিতেছি ? ঐ যে একটি কোমল তরুণ প্রাণে এত যত্ন করিয়া আসন পাতিতেছি, তাহার ভবিষ্যৎ কি হইবে ?" আমি আপন নেশার ভোরে দিনের পর দিন চলিতেছিলাম, তাহার কথা এদিক দিয়া মোটেই ভাবি নাই।

এখন দিনরাত্রি এ-কথাটা আমার মন তোলপাড় করিতে লাগিল। ভাবিলাম, বাড়ীতে আমার আত্মীয়-স্বজনেরা আশা করিয়া আছেন,

একদিন টাকার বোঝা লইয়া দেশে গিয়া বসিব ; তাঁহারা দশ-গাঁ দেখিয়া একটি টুক্‌টুকে মেয়ে আনিয়া বিবাহ দিবেন, সঙ্গে সঙ্গে বেশ একটু ধুমধাম করিয়া লইবেন। অন্ততঃ আমার কাকা তো সেই ধারণাই পোষণ করিতেন। কিন্তু আমি কি বাস্তবিক তাই চাই ?

নিজেকে কঠোর ভাবে সে প্রশ্ন জিজ্ঞাসা করিলাম। সঙ্গে সঙ্গে বলিলাম, "যদি তাই হয়, তবে রেবার সঙ্গ ত্যাগ কর।"

তখন মন জেদ করিয়া বলিল, "সে যে আমার !"

আমি বলিলাম, "তুমি কে হে বাপু ? তুমি বাঙ্গালী, আর সে মহারাষ্ট্রী।"

মন বলিল, "আমি তাকে ভালবাসি ; সে আমায় ভালবাসে।"

আমি বলিলাম, "হ'লই বা, তা'তে কি এসে গেল ? সে ব্রাহ্মণ, তুমি শূদ্র।"

মন বলিল, "এটা বম্বে সহর, ফরিদপুর জেলার আট-গাঁ নয়। এখানে ব্রাহ্মণ-পণ্ডিতের কথায় সমাজ চলে না। এখানে সিভিল ল আছে, আর্য্য-সমাজ আছে।

আমি বলিলাম, "ভবিষ্যৎ ?"

মন বলিল, "যেখানে প্রেম, সেখানে ভবিষ্যৎ চিরোজ্জ্বল।"

ভবিষ্যতের কথায় ভাবিলাম, হয় ত বাঙ্গলার সঙ্গে সম্বন্ধ ছাড়িতে হইবে। তাহাতে মনটা একটু দমিয়া গেল। কেননা, রেঙ্গুন হউক, মেসোপোটেমিয়া হউক, আর ইজিপ্টই হউক, সর্ব্বত্রই একটা আশা লইয়া চলিয়াছি যে, শেষ পর্য্যন্ত একদিন না একদিন বাঙ্গলায় গিয়া পড়িতে পারিবই। বাঙ্গলার ভাষা, বাঙ্গলার আহার, বাঙ্গলার জল-বাতাস জীবনের শেষ দিনগুলিকে সার্থক করিয়া তুলিবেই। তাই বাঙ্গলার সঙ্গে সম্বন্ধ একেবারে ছিন্ন হইবার কল্পনায় মনে একটু বে-সুর বাজিল।

কিন্তু নিজেকে বুঝাইলাম, "যদি বা বাঙ্গলার সমাজে গিয়া তাহাকে লইয়া থাকা আমার পক্ষে অসম্ভব হয়, তবে না হয় এদেশেই রহিলাম। শুধু বাঙ্গলাই আমার দেশ, বম্বে আমার দেশ নয়?"

মনকে সান্ত্বনা দিয়া বলিলাম, "সারা ভারতবর্ষই আমার দেশ। তাহার প্রত্যেক ধূলিকণা আমার নিকট প্রিয়। তাহার প্রত্যেক নরনারী আমার আত্মীয়।"

সঙ্গে সঙ্গে মনের এক নীরব কোণে অবস্থিত সমালোচক বলিল, "ওহে ভণ্ড, ঢের দেশভক্তি দেখিয়েচ। বড় বড় কথায় কেন নিজেকে ঠকাতে চাও? সোজা কথায় বল, আমি নিজের ইচ্ছার পরিতৃপ্তি চাই।" তখন বলিলাম, "হ্যাঁ, আমি মুক্ত, আত্মনির্দ্দিষ্ট জীবন চাই। সমাজের বা ভূগোলের গণ্ডী আমায় বাঁধতে পারবে না।"

৮

তার একদিন পরে কৃষ্ণসদনে গিয়া বলিলাম, "রেবা, তোমার বাঙ্গলা নাম ঠিক করেচি, কবে নাম বদলানো যায় বল।"

রেবা বলিল, "তার মানে?" একটা অপ্রত্যাশিত উল্লাসে তাহার চক্ষু দুটি নাচিয়া উঠিয়াছিল।

আমি ধীরে ধীরে তাহার কাছে আমার ভালবাসা নিবেদন করিলাম। বলিলাম, তাহাকে ছাড়া আমার জীবন ব্যর্থ হইয়া যাইবে।

রেবা ভাবিতে লাগিল। তাহার মুখ অসম্ভব রকম লাল হইয়া উঠিয়াছিল, চোখ ছল ছল করিতেছিল।

আমি বলিলাম, "আমি বোধ হয় তোমার ভাবনার কারণ বুঝ্‌তে পেরেচি। আমি বাঙ্গালী, তুমি মহারাষ্ট্রী; আমি শূদ্র, তুমি ব্রাহ্মণ; তাই নয়?"

রেবা হঠাৎ বলিয়া উঠিল, "তুমি প্রভু, আমি দাসী।" বলিতে বলিতে তাহার স্বর কম্পিত হইয়া উঠিল। সে অসীম আবেগে তাহার কোমল হাত দুটি বাড়াইয়া আমার পা ছুঁইল।

স্পর্শমাত্রে আমার শরীর রোমাঞ্চিত হইয়া উঠিল। আমার পায়ে প্রণাম! আমার মত লোক প্রণামের যোগ্য? আর সে-প্রণাম করিবে ঐ নির্ম্মল, সুন্দর, দেবকান্তি তরুণী? সে তাহার শুভ্র পবিত্র শিরে আমার পদধূলি লইয়া মাখিবে?

পায়েতে রেবার হস্তস্পর্শে আমার সমস্ত দেহ-মন সঙ্কুচিত হইয়া পড়িল। মনে হইল, আমি যেন কত বড় একটা প্রবঞ্চনা করিতে বসিয়াছি।

কিছুক্ষণ বিস্ময়ে নীরব থাকিয়া বলিলাম, "এ কি রেবা?"

রেবা বিচলিত কণ্ঠে বলিল, "সত্যি তুমি আমায় ভালবাস?"

আমি অতি-আবেগের বোঝা নামাইবার চেষ্টায় ঈষৎ হাসিয়া বলিলাম, "নিশ্চয়! তবে তোমার জাতের ভয় নেই, রেবা?"

রেবা আস্তে আস্তে বলিল, "না,—যদি তোমার না থাকে।"

আমি বলিলাম, "আমার আবার জাত! তা' কোনও দিন ছিলও না, থাক্‌বেও না।"

রেবা সতৃষ্ণভাবে আমার কথা শুনিতেছিল। আমি সহজ, স্ফূর্ত্তিপূর্ণ স্বরে বলিলাম, "বেশ, তা'হ'লে আমাদের বিবাহে কোন বাধা নেই।"

রেবা বিস্ফারিত নেত্রে আমার দিকে চাহিয়া রহিল। আমি বলিলাম, "তোমার মার অবশ্য মত নিতে হবে।"

হঠাৎ রেবার মুখমণ্ডল ম্লান হইয়া গেল। ঠোঁটদুটি ঈষৎ কাঁপিতে লাগিল।

আমি বলিলাম, “কি ? মা মত দেবেন না ?”

রেবা তাড়াতাড়ি বলিয়া ফেলিল, “তা দেবেন বই কি ।”

“তবে ?”

রেবা নীরব ।

জিজ্ঞাসা করিলাম, “তোমার মা কবে আস্‌বেন ?” আমার প্রথম আসার কিছুদিন পরেই তাহার মা বন্ধের বাহিরে গিয়াছিলেন বলিয়া সে বলিয়াছিল ।

রেবা চেষ্টা করিয়া শক্ত হইয়া বলিল, “তা’ তো এখনও বল্‌তে পারি না ।”

“তিনি তোমার দিদির বাড়ী গেছেন, না ? তুমি তো তাই বলেছিলে ।”

রেবা ধীর কণ্ঠে বলিল, “হ্যাঁ ।”

“সে তো বহুদিন হয়ে গেচে ।”

“তিনি ও-রকম থাকেন ।” কিঞ্চিৎ থামিয়া বলিল, “দিদির অসুখ করেছিল ।”

“তোমাকে একা ফেলে তিনি এতদিন রয়ে গেলেন ? সে কেমন ?”

সে একটু থামিয়া বলিল, “পূর্ব্বে আমাকে নিয়েই যেতেন। এবার—”-বলিয়া একটু ইতস্ততঃ করিয়া বলিল, “আমি পরীক্ষার জন্য তৈরি হচ্ছি বলে, আমায় নিয়ে যান নি। আমি তো আর কচি খুকী নই যে আমার জন্যে ভাবনা কর্‌বেন !”

আমি হাসিলাম। সেও মৃদু হাসিল।

আমি বলিলাম, “তা মোটেই নয় ! আচ্ছা তাঁকে শিগ্‌গির আস্‌তে লেখ ।”

সে শান্তভাবে বলিল, “লিখ্‌ব ।”

আমি বলিলাম, "রেবা, আমার সঙ্গে বিয়ে হ'লে তো আর তোমার বোনের বাড়ী যেতে পারবে না ?"

সে একটু কৌতূহলের সহিত বলিল, "কেন ?"

"তুমি যে অন্যজাতীয় হ'য়ে পড়বে, তারা তোমাকে সমাজে নেবে কেন ?"

সে দৃঢ়ভাবে বলিল, "নাই বা নিল !"

বিদায় লইবার পূর্ব্বে আমি হঠাৎ বলিলাম, "রেবা, তোমার ভাইয়ের মত নিতে হবে না ?"

কথাটা বলিয়া আমি হাসিলাম, সেও ঈষৎ হাসিল। তার কারণ এই যে, ভাইটির দেহ যেমন, বুদ্ধিটিও তেমন মোটা। এতদিনের মধ্যে দামোদরের সঙ্গে দুচারটা খাপছাড়া কথা ছাড়া বিশেষ আলাপ হয় নাই।

রেবা বলিল, "তার আবার মত কি ?"

নীচে রাস্তায় নামিয়া আসিয়া অভ্যাসমত ফিরিয়া উপরের দিকে চাহিলাম। দেখিলাম, চারতলার রেলিংএর উপর ঝুঁকিয়া রেবা যেন নিবিষ্ট দৃষ্টিতে আমার গতি অনুসরণ করিতেছে।

রাস্তার পরপারে গিয়া আবার তাকাইলাম। তাকাইতেই সে হাতছানি দিয়া উপরে যাইতে ইসারা করিল। ফিরিয়া চার ধাপ সিঁড়ি ভাঙ্গিয়া উপরে উঠিলাম।

উঠিয়া দেখিলাম, রেবা বারান্দায় নাই। ঘরের সামনে যাইতেই দেখিলাম, ভিতর হইতে দরজা বন্ধ। ইহাতে অবাক্ হইয়া গেলাম। কিন্তু পরমুহূর্ত্তেই ভাবিলাম, হয়ত তেতলা হইতে অপর কেহ আর কাহাকেও ডাকিতেছিল, আমি দূর হইতে ভুল করিয়াছি।

দরজার কাছে গিয়া ডাকিলাম, "রেবা !"

উত্তর নাই। সে সাম্‌নের দরজা বন্ধ করিয়া ভিতরে গিয়াছে ভাবিয়া ফিরিয়া চলিলাম। প্রথম ধাপ সিঁড়ি প্রায় নামিয়া শেষ করিয়াছি, এমন সময়ে পেছনে মৃদু পদধ্বনি শুনিতে পাইলাম। তাহা গ্রাহ্য না করিয়া দ্বিতীয় ধাপ সিঁড়ি বাহিয়া নামিতে লাগিলাম। কিন্তু দ্বিতীয় ধাপের শেষভাগে আসিয়াও পশ্চাতে মৃদু পদশব্দ শুনিলাম। আমি থামিতেই তাহা থামিয়া গেল। তৃতীয় ধাপের কয়েক সিঁড়ি গিয়া থামিয়া দাঁড়াইলাম। দেখিলাম, উপরের সিঁড়ি হইতে রেবা নামিয়া আসিতেছে।

আমি অবাক্ হইয়া জিজ্ঞাসা করিলাম, "একি রেবা ?"

তাহার মুখ আরক্ত। সে বলিল, "ঘরে এসো।"

দুজনে ঘরে গিয়া উঠিলাম। রেবা কম্পিতকণ্ঠে বলিল, "আমি যদি কোনও দোষ ক'রে থাকি, তুমি আমায় ক্ষমা করবে ?"

আমি বলিলাম, "তোমার আবার কি দোষ ? বলই না।"

সে বলিল, "ক্ষমা করবে কিনা বল।"

আমি বলিলাম, "কেন ক্ষমা করব না, রেবা ? আমি যে তোমায় ভালবাসি !"

ইহাতে হঠাৎ রেবার চোখ হইতে ঝর ঝর করিয়া জল আসিয়া তাহার আরক্ত গাল দুটি বাহিয়া পড়িতে লাগিল।

আমি অবাক্ হইয়া বলিলাম, "একি ?"

রেবা মাটিতে জানু পাতিয়া, তাহার মাথাটি আমার কোলের উপর রাখিয়া দুইহাতে আমাকে জড়াইয়া ধরিয়া বলিল, "সত্যি তুমি আমায় ভালবাস ?"

আমি হতবুদ্ধি হইয়া তাহার দিকে চাহিয়া রহিলাম। তাহার সঙ্গে এত কালের পরিচয়, কিন্তু এমন ঘনিষ্ঠ ব্যবহার এ পর্য্যন্ত সে কোনও দিন

করে নাই। প্রথম প্রথম বই পেন্সিল হাতে-হাতে না দিয়া সামনে টেবিলের উপর রাখিত এবং একত্র চলা-ফেরা করিলেও উভয়ের মধ্যে সর্ব্বদা একটা সম্ভ্রমসূচক দূরত্ব থাকিত। যদিও কালক্রমে সে দূরত্ব চলিয়া যায়, তথাপি আজিকার এই নিঃসঙ্কোচ আত্মসমর্পণে আমি স্তম্ভিত হইয়া গেলাম।

আমি বলিলাম, "রেবা, বল তোমার কি হয়েছে।"

রেবার অশ্রু উদ্বেলিত হইয়া উঠিল। সে বলিল, "আমায় চির-কাল ভালবাস্‌বে?"

আমি বলিলাম, "বাস্‌ব, চিরকাল তোমায় ভালবাস্‌বো, রেবা।"

রেবার অশ্রু থামিল। ধীরে সে উঠিয়া দাঁড়াইল। ক্ষণকাল উভয়ে নীরব। আমি জিজ্ঞাসা করিলাম, "তুমিই আমায় ডেকেছিলে, রেবা?"

সে বলিল, "হাঁ্যা।"

"ডেকে দরজা বন্ধ কর্‌লে কেন?"

রেবা ভীরুকণ্ঠে বলিল, "ভাব্‌লাম, থাক্‌, তোমাকে আর কষ্ট দিয়ে কাজ নেই?"

"উপরে ডেকে এনে কষ্ট দিয়ে কাজ নেই?"

"সে কথা মনে করেই তো আবার তোমার পেছু পেছু গেলাম।"

"আমিতোমায় চিরকাল ভালবাসবো কিনা, একথা জিজ্ঞাসা করতেই ডেকেছিলে?"

রেবা স্থিরনেত্রে আমার দিকে চাহিয়া বলিল, "হাঁ্যা।"

তাহার কপালে মুখে আমার ভালবাসার নিদর্শন রাখিয়া আমি বিদায় লইলাম। ভাবিলাম, "বাস্তবিকই আমি কি এই সুন্দর প্রাণটির উপযুক্ত?"

৯

তারপর তিন সপ্তাহ পর্য্যন্ত দিনের পর দিন অনুসন্ধান করিতে লাগিলাম রেবার মায়ের আসার কতদূর। প্রথম কয়েকদিন চিঠির জবাবই আসিল না। তারপর একদিন রেবা বলিল, জবাব আসিয়াছে ; মা এখন আসিতে পারিবেন না, দিদির অসুখ সারে নাই। বিশেষ বিমর্ষভাবে সে খবরটা দিল।

আমি বলিলাম, "এখন আমাদের কি করা কর্ত্তব্য ?"

রেবা বলিল, "তুমি যা বল।"

আমি বলিলাম, "আমি তো এখনও তোমার ভাইকে কিছুই বলিনি, কেননা তোমার মায়ের মত না পেলে এ বিষয়ে আলোচনা করে কি লাভ ?" রেবা খুব বিষণ্ণ ও চিন্তিত হইল। ক্ষণেক পরে হঠাৎ বলিয়া ফেলিল, "কেন, মার মত না নিলে হয় না ?"

আমি বলিলাম, "তোমার মার মতের অপেক্ষা না ক'রে তোমার বিয়ে হবে ?"

রেবা বলিল, "হ'লে দোষ কি ?"

আমি অবাক্ হইয়া তাহার মুখের দিকে চাহিয়া রহিলাম। এতদিন যে খাঁটি ভারতীয় লজ্জা সঙ্কোচ দ্বারা নিজেকে বেষ্টিত করিয়া রাখিয়াছে, আজ কিনা সে বিলাতী "ইলোপমেণ্টের" সহায়তা চায় !

আমি ঈষৎ হাসিয়া বলিলাম, "দোষ আছে বৈকি ? তোমার মাকে আস্‌তে দাও। তিনি যখন জীবিত আছেন, তখন তাঁর মত না নিলে চল্‌বে কেন ? আর তুমি নিজেই বলেচ যে, তাঁর অমত হবে না !"

রেবা বলিল, "যদি হয় ?"

আমি বলিলাম, "প্রথমে তাঁকে জিজ্ঞাসা করা কর্ত্তব্য। যদি তিনি মত না দেন, তখন পরে যা ভাল মনে করি কর্‌ব।"

রেবা হঠাৎ জেদের সুরে বলিল, "তুমি আমায় বিয়ে করতে চাও না, তাই মায়ের মতের অজুহাত খুঁজছ।"

আমি তাহার এই আকস্মিক রূঢ়তায় অবাক্ হইয়া গেলাম। বলিলাম, "রেবা, তুমি কেমন করে একথা বলতে পার ?"

রেবা বলিল, "তা না হ'লে তুমি রোজ রোজ মায়ের মতের কথা বল কেন ?"

আমি সান্ত্বনা দিয়া বলিলাম, "যদি মায়ের মত ছাড়া বিয়ে কর্তে তোমার আপত্তি না থাকে, তবে আমি কেন তার জন্যে অস্থির হব ? তবে কর্ত্তব্যও ত আছে ?"

রেবা হতাশ হইয়া বলিল, "তা হ'লে আমাদের বিয়ে কবে হবে কে জানে ?"

আমি বলিলাম, "আচ্ছা, কাল তোমার ভাইয়ের মত নিয়েই অগ্রসর হব।"

রেবা হঠাৎ বলিয়া উঠিল, "না, তার দরকার নেই। তার মত জিজ্ঞাসা ক'রো না।"

কথায় এত অতিরিক্ত দৃঢ়তা দেখিয়া বুঝিলাম, বোনের নিকট ভাইটির মূল্য অতি কম।

পরদিন তাহাকে মিউজিয়ামে লইয়া যাইবার কথা। বেলা দুইটাতে আফিস ত্যাগ করিলাম। ট্রাম হইতে নামিবার পূর্ব্বে দেখিলাম, দামোদর অপর দিকের ট্রামে উঠিয়া বসিয়াছে। আমার দিকে চাহিল, কিন্তু দৃষ্টিটা যেন অপ্রসন্ন।

দামুর সঙ্গে দেখা খুবই কম হয়। সে সকালে কাজে যায়, দুপুরে ঘরে আসে, কিছু সময় থাকিয়া আবার চলিয়া যায়, সন্ধ্যায় ফিরে। আজিকার এই ক্ষণেকের দৃষ্টি-বিনিময়ে আমার মনে কেমন একটা খট্‌কা

বাধিল। ভাবিলাম, দামু কি তাহার গৃহে আমার আনাগোনা অপ্রীতির চক্ষে দেখিতেছে? ভাবিলাম, সে যদি একদিন বলে, "বাবুসাহেব, তুমি আমার বাড়ী আর এস না।"...যদি একদিন অভিভাবকের মত কঠোর আদেশ করে, "রেবা, তুই আর বাঙ্গালী বাবুর সঙ্গে কথা বল্‌তে পার্‌বি নে!"

দামু অভিভাবকের মঞ্চে আসীন, রেবা তাহার অনুগতা, আজ্ঞানুবর্ত্তিনী, একথাটা ভাবিতেই হাসি পাইল!

কৃষ্ণসদনে গিয়া দেখিলাম, রেবা চেয়ারে চুপ করিয়া বসিয়া আছে। আমি যাইতেই দাঁড়াইয়া বলিল, "চল"। উভয়ে বাহির হইলাম।

ট্রামে যখন রেবা আমার পাশে বসিয়াছিল, তখন তাহার মুখের দিকে চাহিয়া দেখিলাম, তাহাতে স্বাভাবিক স্ফূর্ত্তি নাই, আনন্দ নাই, কি যেন একটা চিন্তায় সে ক্লিষ্ট হইয়া পড়িয়াছে। মিউজিয়ামের সব জিনিষ একে একে তাহাকে দেখাইতে লাগিলাম। মনোরম প্রস্তরমূর্ত্তি, বড় বড় তৈলচিত্র, কাঠের নানা রকম কাজ, ঐতিহাসিক স্মৃতি—আরও কত কিছু। এক ঘরের দেয়ালে দেখাইলাম, একশত বছর আগেকার বম্বের চিত্র। এখন সেখানে বিপুল অট্টালিকার সারি, যেখানে তখন ছিল শুধু সবুজ ঘাসে ঢাকা মাঠ, তাহার উপর চাষারা মেষ চরাইতেছে। আর এক স্থানে দেখাইলাম, একদল মাটির মানুষ। প্রত্যেকে ভারতের এক এক জাতির চেহারা ও পোষাকের পরিচয় দিতেছে। আরও কত কিছু দেখাইলাম। কিন্তু কোনটাই রেবার চিত্ত আকর্ষণ করিল না। সে শুধু মাঝে মাঝে আমার দিকে চাহিতেছিল, এবং চোখে চোখে দৃষ্টি পড়িলেই চোখ ফিরাইয়া লইতেছিল।

অনেকক্ষণ ঘুরিবার পর বাহিরের বাগানে আসিলাম। মিউজিয়ামের এক পাশে গিয়া পাথরের উপর দুজনে বসিলাম। রেবা গম্ভীরভাবে বলিল, "তোমাকে একটি কথা বলতে চাই।"

আমি বলিলাম, "বল না!" বলিয়াই হাসিয়া বলিলাম, "ব্রোচ্‌টা তোমার পছন্দ হয়নি বুঝি?" সেদিন সকালে তাহাকে একটি পাথর-বসান ব্রোচ উপহার দিয়াছিলাম, এবং সে তাহা পরিয়াই আসিয়াছিল।

রেবা আরও গম্ভীর হইয়া বলিল, "না, সে কথা নয়। তুমি বলেচ আমায় চিরকাল ভালবাসবে?"

আমি বলিলাম, "হাঁ, সে কথা আবার কেন?"

"আমার সব দোষ ক্ষমা করবে?—"

আমি বাধা দিয়া বলিলাম, "তা ত বলেইচি।"

"আমি যদি তোমার কাছে মিথ্যা কথা বলে থাকি?"

"কি মিথ্যা কথা বলেছ?"

"ক্ষমা করবে কি না আগে বল।"

আমি বলিলাম, "করব।"

সে বলিল, "সত্য কর।"

আমি একটু অবাক্ হইয়া বলিলাম, "কেন?"

সে মৃদুভাবে বলিল, "করই না।"

আমি ঈষৎ হাসিয়া বলিলাম, "আচ্ছা করলাম।"

রেবা গম্ভীর হইয়া বলিল, "আমার মা নেই।"

আমি নেহাৎ সহজভাবে বলিলাম, "তার মানে?"

রেবা বলিল, "আমার বাবার মৃত্যুর কিছুকাল পরেই মা মারা যান।"

আমি জিজ্ঞাসা করিলাম, "তবে যে তুমি বল্‌লে?

রেবা মাথা নীচু করিয়া বলিল, "তুমি জিজ্ঞাসা করেছিলে, তাই।"

আমি হাসিয়া বলিলাম, "তুমি মিছে কথা বল্‌চ!"

রেবা ধীরভাবে বলিল, "না।"

"সে কি কথা?" বলিয়া আমি বিস্ময়ে তাহার মুখের দিকে তাকাইলাম।

রেবা বলিল, "তুমি হয়ত ভাব্‌বে, মা ছাড়া, অভিভাবক ছাড়া মেয়ে হয়ত ভাল হবে না, হয়ত তা ভেবে আমায় ভালবাস্‌তে না, তাই আমি মায়ের কথা বলেচি।"

"তবে তোমার মা দিদির বাড়ী যান নি?'

"না।"

"তোমার দিদি?"

"আমার দিদিও নেই। আমি তোমায় মিছে কথা বলেচি।" বলিতে বলিতে তাহার মুখ লাল হইয়া উঠিল।

আমি বিস্ময় রাখিতে পারিলাম না। তাহার দিকে অবাক্ হইয়া চাহিয়া বলিলাম, "মাও নেই, দিদিও নেই, সব মিথ্যা? চিঠি লেখার কথা মিথ্যা? আমি এতদিন যে চিঠির অপেক্ষা করে ছিলাম, তার মূলে সব ঝুটা?"

রেবা ধীর, কুণ্ঠিত স্বরে বলিল, "হ্যাঁ"।

আমি তৎক্ষণাৎ তাহাকে লইয়া মিউজিয়াম হইতে বাহির হইয়া আসিয়া ট্রাম ধরিলাম। সেদিন ট্রাম হইতে নামিয়া তাহাদের বাড়ী পর্য্যন্ত গেলাম, উপরে উঠিলাম না। রেবা উপরে যাইবার সময় শুধু রাখিয়া গেল, তাহার সেই সুন্দর দৃষ্টিটি—কিন্তু আজ অসীম ব্যথা-ভরা, কাতরতা-মাখা। পূর্ব্বদিনের প্রণামে সে আমার কাছে নিজেকে যত

না দীন করিয়া তুলিয়াছিল, আজিকার এ দৃষ্টিতে যেন তার চেয়ে আরও অনেক বেশী করিয়া দিল।

১০

সে রাত, পরদিন, তার পরের রাত,—মোট প্রায় ছত্রিশ ঘণ্টা ধরিয়া আমি শুধু তাহার কথা ভাবিতে লাগিলাম। ভাবিলাম, যাহাকে আমি ভালবাসিয়াছি, যাহাকে নিজের জীবন-সঙ্গিনী করিতে যাইতেছি, সে মিথ্যাবাদী। মিথ্যাবাদী! কথাটাকে আশৈশব কেমন আন্তরিকভাবে ঘৃণা করিতে শিখিয়াছি। মিথ্যা বলা যাহাদের অভ্যাস, তাহাদিগকে তো কোনও দিন আমার সঙ্গে মিশিতে দিই নাই।

রেবা মিথ্যাবাদী,—দিনের পর দিন এত বড় একটা মিথ্যা কথা দিয়া আমাকে ভাঁড়াইয়াছে। দিনের পর দিন এক মিথ্যায় বহু মিথ্যার সৃষ্টি করিয়া প্রবঞ্চিত করিয়াছে, একথা ভাবিতে ভাবিতে আমার মন বিদ্রোহী হইয়া উঠিল। ভাবিলাম, "এই শেষ।"

ছুইদিন খেতওয়াড়ীর বাড়ীতে গেলাম না।

তৃতীয় দিন প্রত্যূষে ঘুম ভাঙ্গিয়া গেল। ঘুমের শেষ সময়টাতে যেন আধ-স্বপ্ন আধ-জাগরণে কে বলিয়া গেল, "তুমি মানব-চরিত্রের কি জান?"

ভাবিলাম, আমি মানব-চরিত্রের কি জানি? যে তরুণী তাহার প্রাণ দিয়া আমায় ভালবাসিয়াছে, একান্তভাবে নিজেকে আমার কাছে লুটাইয়া দিয়াছে, সে ক্ষণেকের ভুলে একটা মিথ্যা কথা বলিয়াছে বলিয়াই তাহার সমস্ত ভালবাসা, সমস্ত মনুষ্যত্ব পণ্ড হইয়া গেল?

নিজেকে নিজে বলিলাম, "জগতে শুধু 'পিউরিটান'' (puritan)ই বাস করে না, আরও অনেকের এতে স্থান আছে। আমার ছুকথা নীতির বলেই জগৎ চল্‌বে, এ মনে করা ধৃষ্টতা।"

মনে পড়িল রেবার শেষ চাহনিটি। ভাবিলাম, যদি সামান্য এ ত্রুটিটুকু ক্ষমা করিতে না পারি, তবে কোন্ গুণে অমন একটি তরুণ প্রাণের একনিষ্ঠ ভালবাসা লাভের উপযুক্ত হইব? সে মিথ্যা বলিয়াছিল আমার ভালবাসা যাহাতে না হারায় সেই জন্যে, অন্য কোনো স্বার্থ-সাধনের জন্য ত নয়!

মন তেজের সহিত বলিল, "আমি জীবনকে চাই, নীতি চাই না। নীতি আমার জীবনের বেগ রুদ্ধ কর্‌তে পার্‌বে না।"

১১

সেদিন অপরাহ্নে কৃষ্ণসদনে গেলাম। সন্তর্পণে—জানি না কেন—সিঁড়ি বাহিয়া উপরে উঠিলাম। ধীরে ধীরে দামোদরের ঘরের দরজায় ধাক্কা দিলাম। দরজা খুলিতেই দেখিলাম, রেবা পাশের ঘরে বসিয়া। পর্দ্দা সরানো ছিল, তাই ঘরে ঢুকিতেই তাহাকে দেখিলাম। তাহার চারিদিকে কাগজ-পত্র ছড়াইয়া পড়িয়া ছিল। তাহার সম্মুখে একখানা অবাঁধানো ফটোগ্রাফ; কাছে গিয়া দেখিলাম, তাহা তাহার ও আমার একত্রে তোলা একখানা ছবি। রেবা নিবিষ্টভাবে তাহা দেখিতেছিল।

আমার দিকে চাহিয়াই দাঁড়াইয়া উঠিয়া উচ্ছ্বাসের সহিত বলিল, "আমায় ক্ষমা করেচ? নিশ্চয়! তোমার মুখেই তা প্রকাশ পাচ্ছে।"

আমি বলিলাম, "করেচি।"

রেবা মুখ তুলিয়া, ওষ্ঠাধরের নীরব ভাষায়, প্রাণের আবেগ ব্যক্ত করিল।

আমি বলিলাম, "বেশ, তোমার মা নেই, এক গোলমাল চুকে গেল। এখন তোমার ভাই আর তুমি দুজনেই কর্ত্তা। বড় বোনের ঝঞ্ঝাটও নেই। কেমন, না?"

রেবা মাথা নীচু করিয়া রহিল।

আমি বলিলাম, "তবে ভাইয়ের সঙ্গেই সব ঠিক করা যা'ক, কেমন?"

রেবা বলিল, "সে ঠিক করবে কি! তুমি যা বল্‌বে, তাই হ'বে।"

আজ রেবাদের ঘরে বসিয়া একটা নূতন রকমের অনুভূতি জাগিল। এতকাল যখনই এ ঘরে আসিয়াছি, তখনই প্রত্যক্ষ বা পরোক্ষ-ভাবে মনে হইয়াছে, রেবা, তার মা, তার ভাই। সচেতন ভাবে না হইলেও, মনের অচেতন বা অর্দ্ধচেতন অবস্থায় সে কথাটা প্রচ্ছন্ন ছিল। আজ সে স্থান হইতে মায়ের সত্তাটি উঠিয়া গিয়াছে। তাই এ ঘর, এ টেবিল, এ আয়না, এ সবের সঙ্গে যেন মনের কেমন একটা অপরিচয়ের সৃষ্টি হইয়াছে। বুঝিলাম, রেবার মা নাই, বোন নাই, এ ধারণাটা পুরোপুরি হৃদয়ঙ্গম করিতে হইলে তাহাকে শুধু মনের অন্য ধারণাগুলির সঙ্গে খাপ খাওয়াইতে হইবে তা নয়, তাহার সহিত জড়িত সমস্ত বস্তুসমূহের সঙ্গেও নূতন করিয়া সম্বন্ধ পাতিতে হইবে।

রেবাকে বলিলাম, "রেবা, চল, বেড়াতে যাবে?"

সে বলিল, "কোথায়?'

আমি বলিলাম, "যেখানে খুসী, তবে মিউজিয়ামে নয়, সে জায়গাটা আমার বড় অপ্রিয় হয়ে গেচে।"

রেবা বিষণ্ণ দৃষ্টিতে বলিল, "তবে ভিক্টোরিয়া গার্ডেনে।"

আমি বলিলাম, "তাতেও তো মিউজিয়াম আছে।"

রেবা বলিল, "হলেও তো তা ভিন্ন।"

উভয়ে ট্রামে চড়িয়া ভিক্টোরিয়া গার্ডেনে গেলাম। সেখানকার মিউজিয়াম-ঘরে ঢুকিতে যাইব, এমন সময় দেখিলাম, একজন বয়স্ক বাঙ্গালী ভদ্রলোক সস্ত্রীক ছেলেপিলে লইয়া ভিতর হইতে দেখিতে দেখিতে বাহিরে আসিতেছেন।

তখন জানি না, কি একটা সহজ প্রেরণার বশে মিউজিয়ামে না ঢুকিয়া রেবাকে বলিলাম, "চল, বাইরে যাই।" তারপর তাহাকে বাগানের পথ ধরিয়া অগ্রসর হইতে ইঙ্গিত করিয়া আমি পিছনে রহিলাম। বাঙ্গালী ভদ্রলোক বাহির হইয়া গেলে তাহার সঙ্গে গিয়া মিশিলাম।

বম্বে সহরে না আছে, পৃথিবীর এমন কোনও সভ্য জাতি নাই। কিন্তু আমি ভাবিয়া পাই না, অন্য জাতির সম্মুখে নিঃসঙ্কোচে চলিতে পারি, বয়স্ক বাঙ্গালী দেখিলে কেন তেমন পারি না।

কিছুক্ষণ বেড়াইবার পর রেবা ক্লান্তভাবে এক বেঞ্চে বসিয়া পড়িল। আমাকে কাছে বসাইয়া বলিল, "আজ আবার মিউজিয়ামে কেন এসেচি জান?"

আমি বলিলাম, "কেন?"

রেবা বলিল, "সেদিনকার মত অপ্রিয় কথা তুল্‌ব বলে'।"

আমি বলিলাম, "সে আবার কি?"

রেবা বলিল, "সেদিন তুমি এমন উত্তেজিত হয়ে গিয়েছিলে যে, আমি সব কথা বল্‌বার সাহস পাই নি।"

আমি চকিত হইয়া বলিলাম, "আরও বল্‌বার কিছু ছিল নাকি?"

রেবা শান্তকণ্ঠে বলিল, "হ্যাঁ।"

আমি বলিলাম, "কি বল।"

রেবা বলিল, "তুমি উত্তেজিত হবে না?" সে স্বরে কেমন এক অনির্ব্বচনীয় মিনতি মাখা ছিল। ঘাতকের উদ্যত হস্ত হইতে প্রাণরক্ষার জন্য যেমন করিয়া মিনতি করে, ঠিক সেই রকম।

কণ্ঠে একটা গভীর অসহায় ভাব লইয়া রেবা বলিল, "তুমি আমায় ছেড়ে যাবে না বল।"

আমি নির্ব্বাক্ বিস্ময়ে তাহার দিকে তাকাইলাম। রেবার চক্ষুদুটি জলভারাক্রান্ত হইল, কিন্তু জল আসিল না। সে বলিল, "বল্‌ব ?"

আমি বলিলাম, "বল।"

রেবা ধীর শান্ত কণ্ঠে বলিল, "আমি বিধবা।"

আমি বিপুল চেষ্টায় নিজের আবেগ চাপিয়া বলিলাম, "রেবা !"

জলমগ্ন ব্যক্তি যেমন ভাসমান কাষ্ঠখণ্ড ধরিতে অগ্রসর হয়, রেবা তেমনিভাবে আমার হাতের কাছে হাত আনিয়া বলিল, "তোমার ভালবাসা পাবার জন্য আমি সব গোপন করেছি। যে মুহূর্ত্তে তোমাকে আমি দেখি, সে মুহূর্ত্ত হ'তে আমার মনে হয়, তুমি ছাড়া আমার কেউ নেই। সে মুহূর্ত্তে তোমার চরণে নিজেকে উৎসর্গ করেচি।"

আমি ক্ষণকালের জন্য স্থিরদৃষ্টিতে তাহার কপালের সিঁদুরের টিপটির দিকে চাহিয়া রহিলাম। রেবা কম্পিতকণ্ঠে বলিল, "তুমি যদি আমার ভালবাসা গ্রহণ করলে, তবে আমাকে তোমার পায়ে স্থান দেবে না ?"

রেবার দিকে চাহিয়া আমার সমস্ত উত্তেজনা নিবিয়া গেল। তাহার সে করুণ ব্যথাভরা কথাগুলি শুনিতে শুনিতে আমার বুক ফাটিয়া যাইতে লাগিল।

ক্ষণকাল থামিয়া আমি বলিলাম, "রেবা, আমায় একটু একেলা ভাবতে দেবে ?"

রেবা নীরবে আমার সঙ্গে উঠিল, এবং বাগান ছাড়িয়া চলিল।

উভয়ে ট্রামে উঠিলাম। রেবার বাড়ীর রাস্তায় তাহাকে দিয়া বলিলাম, "এখন আসি।"

রেবা চক্ষু তুলিয়া চাহিল না। কি একটা দুর্ব্বহ বোঝায় যেন তাহার মাথা ঝুঁকিয়া পড়িতেছিল।

১২

আমি বাড়ী না গিয়া সমুদ্র-তীরে গেলাম এবং প্রায় সারা রাত্রি সেখানেই কাটাইলাম। রেবার সঙ্গে প্রথম পরিচয়ের দিন হইতে আরম্ভ করিয়া আজ পর্য্যন্ত, প্রত্যেকটি ঘটনা, প্রত্যেকটি কথা, আমার মনে একবার, দু'বার, শতবার আনা-গোনা করিতে লাগিল। সমস্ত স্মৃতির শেষে প্রতিবারই ভবিষ্যতের পথ রুদ্ধ করিয়া দাঁড়াইল, অর্গলবদ্ধ কপাট-জোড়ার মত সেই কঠিন কর্কশ দুটি কথা,—"আমি বিধবা।"

বিধবা বলিলেই চিরকাল মনে হইয়াছে একটা নিষ্ফল নিঃসার জীবন—যাহার শেষ কথা শেষ হইয়া গিয়াছে; যাহার এ পৃথিবীতে আর কিছু কাম্য, কিছু প্রাপ্য নাই। আজ আমার প্রেমপাত্রী বিধবা,—বিধবাকে আজ আমি বিবাহ করিতে উদ্যত,—কথাটা একটা জ্বলন্ত অঙ্গারের মত চিত্ত দগ্ধ করিতে লাগিল।

পরদিন যথারীতি স্নানাহার করিয়া আফিসে গেলাম, কিন্তু চিত্ত-বিক্ষোভ কমিল না, বরং বাড়িয়াই চলিল। আফিসের সহকর্ম্মীদের কথাবার্ত্তা, সাহেব কেরাণী সিপাহীদের আলাপ, রাস্তার লোকের কোলাহল, সমস্তের মধ্য দিয়া এক একবার যেন এক করুণ মর্ম্মভেদী কণ্ঠ বলিয়া উঠিতেছিল, "আমি বিধবা!" মস্তিষ্কের ভিতর, রক্তের স্পন্দনে স্পন্দনে, বার বার খেলিয়া যাইতে লাগিল, "আমি বিধবা!" লোকের পাদক্ষেপের সঙ্গে সঙ্গে যেন মাটি ফুঁড়িয়া একটা তীব্র আর্ত্তনাদ বাহির হইতেছিল—"আমি বিধবা! আমি বিধবা!"

চিত্ত তিক্তভাবে স্বীকার করিল, রেবা বিধবা। সে মিস্ ফড়নীস্ নয়, মিসেস্ কেহ। 'রেবা' তার নিজ নাম নয়, তার স্বামীর ঘরের দেওয়া নাম।

অপরাহ্নের ছায়ার সঙ্গে সঙ্গে একটা নিবিড় নৈরাশ্য আসিয়া হৃদয় অধিকার করিয়া বসিল। আফিস ছাড়িয়া ট্রামে না গিয়া জনস্রোতে গা

ভাসাইয়া দিলাম। নিজের শূন্যতা হইতে মুক্তি পাইবার জন্য যেন মন ঐ বিপুল জনতার আশ্রয় লইতে চাহিল। যেখানে সকলেই সচল, যেখানে কর্ম্মের উল্লাস, সেখানে যেন প্রাণের ব্যথা-বেদনা আপনা হইতেই নীরব হইয়া যায়। অন্ততঃ এই আশাতেই জনতার সঙ্গে ফোর্টের রাস্তা ছাড়িয়া সাগর-তীরে গেলাম। দুইদিকে খেলার সবুজ মাঠ রাখিয়া রেল লাইন পার হইয়া ষ্টেশনের কাছে গিয়া পড়িলাম।

ষ্টেশন ঘরের দেওয়ালে শাদা মোটা মোটা অক্ষরে লেখা "চার্চ্চগেট" শব্দগুলি যেন যাত্রীদেরে আহ্বান করিতেছিল। হঠাৎ ভাবিলাম, কাল রাত্রের অনিদ্রা, তারপর আজিকার চিন্তা, এ-সবের পরে একবার শহরের বাহিরের হাওয়াতে গিয়া বেড়াইলে মন্দ হয় না। এ কথা মনে হইতেই তাড়াতাড়ি ষ্টেশনে গিয়া টিকিট কিনিলাম—স্যাণ্টাক্রুজের। কয়েক মিনিটের মধ্যেই গাড়ীতে উঠিলাম, এবং দেখিতে দেখিতে শহরের অট্টালিকা ও মানুষের ভিড় ছাড়িয়া বাহিরে আসিয়া পড়িলাম।

অপরাহ্ণের লোকাল ট্রেনে দিনের কর্ম্মশেষে লোকেরা যে যার ঘরে ফিরিতেছিল। কামরা বোঝাই। আমি একান্তে চুপ করিয়া বসিয়া রহিলাম। কিছুক্ষণ বসিতে বসিতে তন্দ্রা আসিল, বোধ হয় পূর্ব্ব রাত্রের জাগরণের দরুণ। কানের ভিতর গাড়ীর ঝকা-ঝক্-ঝক্ শব্দ ঘুরিতে ফিরিতে লাগিল। এক একবার তাহা উঁচু হইয়া ওঠে, আবার নামিয়া পড়ে। হঠাৎ তন্দ্রার ঘোরে মনে হইল, কে যেন এ যন্ত্র-নির্ঘোষের সঙ্গে এক বিরাট্ ব্যঙ্গ মিশ্রিত করিয়া বলিতেছে, "বিধবা! বিধবা! মিস্ নয়, মিসেস্!"

বাণাহতের মত মাথা তুলিয়া বসিলাম। একটা তীব্র যাতনা বৃশ্চিকের মত চিত্ত দংশন করিতে লাগিল।

স্যাণ্টাক্রুজ ষ্টেশনে নামিয়া সোজা জুহুর দিকে চলিলাম। তখন বেলা শেষ হইয়া আসিয়াছিল। দূরে দেখা যাইতেছিল জুহুর ঘন নারিকেল বন আকাশে একটা গাঢ় কাল আবরণ রচনা করিতেছে।

আমি ধীরপদে নিজ চিন্তায় মগ্ন হইয়া চলিতেছিলাম। কিন্তু কি চিন্তা করিতেছি, তাহা নিজেই ভাল করিয়া বুঝিতে পারিতেছিলাম না। শুধু মনের উপর এই একটা ধারণা পাষাণের মত চাপিয়া ছিল যে, আমার সম্মুখে যে সমস্যার সৃষ্টি হইয়াছে, তাহার কোনও সমাধান নাই।

তখন জুহুর উপকূল প্রায় জনশূন্য; শুধু একপাশে একটা তাঁবুতে দু'চারজন সাহেব-মেম বনভোজন করিতেছিল। আমি একটা নারিকেল গাছের সিঁড়ি বাহিয়া নীচে সাগর-সৈকতে গিয়া নামিলাম এবং শুভ্র বালুরাশির উপর আসন পাতিয়া বসিলাম। সূর্য্য অস্ত গিয়াছিল, কিন্তু পশ্চিমাকাশে তখনও তাহার শেষ আভা মুমূর্ষুর হাসির মত খেলা করিতেছিল। সৈকতের পাশ দিয়া একটা গাঢ় কৃষ্ণ রেখা বাঁকা হইয়া সমুদ্রের তীর নির্দ্দেশ করিয়া দিতেছিল। উত্তর দিকে সে রেখা গিয়া একটা ক্ষীণ অন্তরীপে পরিণত হইয়াছে, এবং দক্ষিণে এক অনির্দ্দিষ্ট শিলাস্তূপে মিশিয়া গিয়াছে।

একটা গভীর শান্তির শীতল স্পর্শে আমার প্রাণ জুড়াইয়া গেল। আমি নীরব নিশ্চলভাবে সেখানে বহুক্ষণ বসিয়া রহিলাম। কোনও সমস্যার কথা ভাবিলাম না। শুধু বিরাট্ প্রকৃতির নীরব বক্ষে নিজেকে লুটাইয়া দিলাম। তাহার স্নিগ্ধ স্পর্শ সারা অঙ্গে মাখিয়া লইলাম।

সমুদ্রের ঢেউ লুফিয়া লুফিয়া ছুটিয়া আসিতেছিল। শাদা শাদা ফেনাগুলি বালির উপর ছড়াইয়া পড়িতেছিল, তারপর ধীরে ধীরে ক্ষুদ্র লবণপুঞ্জে পরিণত হইতেছিল। সম্মুখে যতদূর দেখা যায়, শুধু জলরাশি —দূরে কুজ্ঝটিকার সঙ্গে মিশিয়া গিয়াছে। দক্ষিণে নিবিড় বৃক্ষশ্রেণী

কালো ছায়ায় মিলাইয়া পড়িতেছে। বামে দূরে অস্পষ্ট দীপমালা এক অজানা মায়াপুরী রচনা করিয়াছে।

সেদিনকার সে কয়টি মুহূর্ত্ত আমার কাছে অনন্ত মুহূর্ত্ত। আমি আত্ম-বিস্মৃত হইলাম। যেন আমি এক গৃহহারা বাঙ্গালী নই, যে নিজের দুরন্ত অক্ষমতা লইয়া সারা দুনিয়া ঘুরিয়া বেড়াইতেছে। আমার ভালবাসা, আমার ব্যথা, সমস্ত লোপ পাইল। শুধু মনে হইল, আমি অসীম প্রকৃতির এক ক্ষুদ্র অংশ মাত্র, সমুদ্রের সৈকতের উপর একটি বালুকণা, সমুদ্রতীরের একটি তৃণ-গুচ্ছ।

শীতল বাতাসে চক্ষু ঘুমে জড় হইয়া আসিল। তাই উঠিয়া ফিরিয়া চলিলাম। পথে দেখিলাম, সাহেব-মেমদের মোটর প্রস্তুত, খানসামা দরজা খুলিয়া দাঁড়াইয়াছে।

মানুষের সংস্পর্শে আসিয়াই হউক, কিংবা স্বাভাবিক কারণেই হউক, আমার মনে আবার পূর্ব্ব চিন্তা জাগিল। ভাবিলাম, জগৎ কত সুন্দর, কত সুখময় হইত, যদি রেবা বিধবা না হইত।

পিছন হইতে মোটরের হর্ণ বাজিয়া উঠিল। পূর্ব্বোক্ত সাহেব-মেমদের দল চলিয়া গেল।

তখন মনের সহিত পুনরায় যুক্তি করিতে আরম্ভ করিলাম। মনে মনে বলিলাম, যদি সারা ইউরোপ, আমেরিকা, এমন কি এসিয়ার সমস্ত অহিন্দু জাতি বিধবা বিবাহ করিয়া সুখী হইতে পারে, শান্ত পবিত্রভাবে জীবন-যাপন করিতে পারে, তবে আমাদের শুধু একটি দেশের এক সমাজের লোকের সে বিষয়ে এত আপত্তি হইবে কেন?

ষ্টেশনে আসিলাম। সিগন্যালের লাল আলো সবুজ হইল। হুহু করিয়া বম্বের গাড়ী আসিল। গাড়ীতে বসিয়া ভাবিলাম, এ আমাদের সমাজের সঙ্কীর্ণতা বৈ আর কিছু নয়।

হঠাৎ যেন একটা নূতন সত্যের আলোকে মন ঝলসিয়া উঠিল। প্রাণে একটা নূতন উচ্ছ্বাস জাগিল। সে উচ্ছ্বাস হৃদয়ে বহন করিয়া বাড়ী ফিরিলাম। সেদিন রাত্রে ঘুমের ঘোরে কে যেন মনের ভিতর হইতে বলিয়া উঠিল, "জীবন দুর্জ্জয়, দুর্ব্বার! মূর্খ, তাকে সমাজের গণ্ডী দিয়ে বাঁধতে চাও?"

১৩

পরদিন প্রভাতে যখন উঠিলাম, তখন মনের মধ্যে সব পরিষ্কার হইয়া গিয়াছে এবং সঙ্কল্প দৃঢ় হইয়াছে। সেদিন আফিসে অসুখের নোট পাঠাইয়া বেলা এগারোটাতে খেতওয়াড়ী গেলাম। কৃষ্ণসদনে উঠিয়া দেখিলাম, রেবা ও দামোদরে কারওয়ারী ভাষায় তীব্র তর্ক চলিতেছে, এবং রেবার চক্ষু দিয়া যেন অগ্নিস্ফুলিঙ্গ বাহির হইতেছে। আমি দরজায় দাঁড়াইতেই রেবার স্বর বদ্‌লাইয়া গেল, যেন পূর্ব্বের তর্ক রাখিয়া নূতন বিষয়ে দামুকে দৃঢ়তার সহিত কি বলিল। আমি তাহাদের কথার একবর্ণও বুঝি নাই, শুধু স্বরের নূতন ভঙ্গী দেখিয়া একথা মনে হইল।

দামোদর চুপ করিয়া ভিতরের ঘরে গেল এবং একটা ষ্টোভ জ্বালাইতে ব্যাপৃত হইল।

রেবা আমার কাছে আসিয়া বিশেষ ত্রস্তভাবে বলিল, "আজ যে এ সময়ে?" তাহার চুল আলুথালু, চোখ কতকটা কোটরগত, চোখের পাতা ঈষৎ স্ফীত। হয়ত, আমার মত সেও অনিদ্রায় রাত্রি কাটাইয়াছে। হয়ত কাঁদিয়া চোখ ফুলাইয়াছে।...

আমি বলিলাম, "আজ শরীরটা ভাল নেই, আফিসে যাই নি।"

রেবার ত্রস্তভাব দূর হইল না। মনে হইল, যেন এ সময়ে আমার সঙ্গে আলাপ করিতে সে অনিচ্ছুক। সেদিনকার কথার পর আমার

মনোভাবের পরিবর্ত্তন হইয়াছে কি না, তাহা জানিতে কোন আগ্রহ প্রকাশ করিল না।

তথাপি আমি বলিলাম, "রেবা, আমি তোমাকে সেদিনকার বিষয়ে আমার মত জানাতে এসেচি।"

রেবা তাড়াতাড়ি বলিল, "এখন না বললে হয় না ? বিকেলে ?"

আমি বলিলাম, "এখন তোমার ভাইও উপস্থিত আছে, সব বিষয়েই মীমাংসা করা যাবে।"

গভীর বিরক্তির সহিত রেবা বলিল, "তার সঙ্গে কি ?"

আমি বলিলাম, "আপত্তি কি ? সে তো তোমার ভাই ?"

দামু দরজার ওপাশ হইতে কথা শুনিতেছিল। আমার একথার পর হঠাৎ দরজায় আসিয়া দাঁড়াইল। তাহার মুখের ভাব দেখিয়া আমি অবাক্ হইলাম। এতকাল যখনই তাহার সঙ্গে দেখা হইয়াছে, তখনই লক্ষ্য করিয়াছি, তাহার মুখের স্থূল মাংসপেশীগুলি স্থির, শান্ত ; যেন সংসারের একটা সহজ সাধাসিধে তৃপ্তিতে ভরা ; তাহাতে চিন্তা বা ক্লান্তির কোনও চিহ্ন নাই ; কিছুতে আকৃষ্ট হইবার বা কিছুকে দ্বেষ করিবার শক্তি তাহার নাই ; শুধু যেন একটা অর্দ্ধ-জান্তব, অর্দ্ধ-মানব প্রেরণার বশে সংসার-ধর্ম্ম পালন করিয়া চলিয়াছে।

কিন্তু আজ সে মুখে একটা তীব্র হিংস্রভাব দেখিয়া আমি বিস্মিত হইলাম। দামোদরের ক্ষুদ্র চক্ষুদুটি দুদিকের মাংস-স্তূপের নীচে লুকাইয়া পড়িয়াছিল, আর তাহা হইতে যেন একটা বিশ্রী তীব্র দাহ বাহির হইয়া আসিতেছিল।

সে তাহার মোটা ঠোঁট দুটি উল্টাইয়া একটা বিকট ব্যঙ্গের সুরে বলিল, "আমি তার ভাই ?" বলিয়াই মুখ অর্দ্ধ ব্যাদান করিয়া কট্‌মট ভাবে চাহিয়া রহিল।

রেবা তাহার দিকে ক্ষিপ্তদৃষ্টি ফেলিয়া বলিল, "তুমি যাও, বল্‌ছি।" দামোদর ততোধিক ক্ষিপ্তভাবে বলিল, "কেন যাব ?" বলিয়া নেহাৎ বৈষয়িকভাবে একখানা চেয়ার টানিয়া আনিয়া আমার কাছে বসিয়া বলিল, "বাবু-সাহেব, আপনাকে আমার কথা শুন্‌তে হবে।"

আমি বলিলাম, "দামোদর রাও, তোমার সম্বন্ধে কোনও কথা হচ্চে না। তুমি কেন রাগ করচ ?"

দামু আমার মুখের দিকে একবার, রেবার দিকে একবার চাহিয়া বলিল, "কথা হোক বা না হোক, আমার কথা আপনি শুনে নিন্‌।"

রেবা হঠাৎ অর্দ্ধচীৎকারের স্বরে বলিল, "তোর কি কথা, বেরো এখান থেকে।"

দামু দৃঢ় হইয়া চেয়ারে বসিয়া ঈষৎ হাসিল। সে হাসিতে যেন একটা দুরন্ত উল্লাস ফুটিয়া উঠিল। ভেক সাপের মাথায় পদাঘাত করিতে পারিলে যেমন উল্লসিত হইত, তেম্‌নি।

দামু বলিল, "বাবুসাহেব, একে আমি দেশ থেকে এনে এতকাল যাবৎ খাইয়ে পরিয়ে রেখেচি—"

আমি বাধা দিয়া বলিলাম, "তা রাখবে না ? এ'ত তোমার বোন।"

দামুর হাসি ফটকাবাজির মত ফুটিয়া উঠিল। রেবার প্রতি চাহিয়া খিল খিল করিয়া হাসিয়া বলিতে লাগিল, "সে আমার বোন ?...বাজে কথা ! মিছে কথা !" বলিয়া আবার হাসিতে লাগিল।

রেবা আড়ষ্ট হইয়া দাঁড়াইয়া রহিল।

আমি জিজ্ঞাসা করিলাম, "সে কি কথা ?"

দামু কথার সুরটা কতকটা স্বাভাবিক করিয়া বলিল, "তাকেই জিজ্ঞাসা করুন না, বল্‌বে।" বলিয়াই আবার বলিল, "না বলে তো

আমি বল্‌ছি। সে কখনই আমার বোন নয়। সে সোনার-বেনের মেয়ে, আমি সারস্বত ব্রাহ্মণ।”

আমি অবাক্‌ হইয়া তাহার দিকে চাহিলাম। ইহাতে সে আবার খিল খিল করিয়া হাসিয়া উঠিল। তারপর গম্ভীর ভাবে বলিতে লাগিল, “সে আর আমি একই স্কুলে পড়্‌তাম। তাতে আমাতে খুব ভাব ছিল, যদিও সে আমাকে নীচের শ্রেণীতে ফেলে্‌ উপরে উঠে গিয়েছিল,” বলিয়া রেবার দিকে চাহিল। রেবা যেন দেওয়ালের সঙ্গে মিশিয়া গিয়াছিল। সে দামুর চোখে চোখে চাহিতে সাহস পাইল না।

দামু বলিতে লাগিল, “সে ম্যাট্রিক ক্লাসে উঠ্‌তেই তার বাপ মারা যায়। তারপর তাদের বাড়ী-ঘর নীলাম হ’য়ে ছারখার হ’য়ে গেল। রেবার বয়স তখন পনের ষোল? না রেবা?”

রেবা উত্তর দিল কি না, দেখিলাম না। আমি শুধু দামুর ক্ষুদ্র ইঁদুরের মত চোখ আর মোটা উল্টানো ঠোঁট দুইটির দিকে চাহিয়া ছিলাম।

দামু বলিতে লাগিল, “হ্যাঁ, রেবার বয়স পনের কি ষোল ছিল। তার মা তার বিয়ে দিলেন বুড়ো শঙ্কররাও মানগাওকরের সঙ্গে। এমন রূপসী মেয়েকে বুড়োর হাতে দিলেন দেখে লোকে হায়, হায় করলো। কিন্তু গরীব মা, কি করবে? বেচারী বিয়ে দিয়ে কিছুকাল পরেই মারা গেল।”

ক্ষণকালের জন্য আমি বক্ষ্যমাণ বিষয় ভুলিয়া গেলাম, এবং নির্ব্বোধের মত ঐ বিকৃত-মুখ যুবকটির দিকে চাহিয়া রহিলাম। দামু বলিয়া যাইতে লাগিল—

“দুবছর পরে প্লেগ হয়ে শঙ্কররাও-ও মারা গেলেন। তার টাকা-পয়সা ছিল মন্দ নয়। কিন্তু তা নিয়ে রেবার সঙ্গে তার দেবর আর

যায়েরা ভয়ানক ঝগড়া বাঁধিয়ে দিলে। রেবা পড়ল মহা ফাঁপরে। একদিন আমায় ডেকে, যত্ন করে খাবার খাইয়ে বললে, 'দামু, তোর তো পড়াশোনা হ'ল না, হবেও না। তুই বম্বে গিয়ে একটা কাজ-কারবার করে খা না।' আমি বল্‌লাম, 'মন্দ কি, তবে পয়সা কই?' সে আমায় অনেক টাকা দিলে; বম্বে রওনা হবার আগের দিন ডেকে বল্‌লে, 'দামু, কাকেও বল্‌বিনে, তুই তোর সঙ্গে আমাকেও নিয়ে চল্।' গোপনে জাহাজে চড়ে, দুজনে মিলে বম্বে চলে এলাম।"

বলিতে বলিতে একটা ঢোঁক গিলিয়া দামু আবার আরম্ভ করিল, "বম্বে এসে ঠিক হল, আমি কাপাসের ব্যবসা করব, সে স্কুলে পড়বে। রেবা স্কুলে ভর্ত্তি হ'ল, এবং একবছর পরে ম্যাট্রিক পাশ করে কলেজে গেল। কিন্তু আই-এ ফেল করে পড়া ছাড়ল, আর তার সব টাকা-পয়সা আমাকে দিয়ে দিল।

"কিন্তু আমিও আমার রোজগার এনে তার হাতে দিয়েচি। এখন কি না সে আমাকে তার চাকর বলে মনে করে। বলে, আমি যখন তাকে বিয়ে করিনি, তখন সে আমার সঙ্গে আর ঘর করবে না। বলুন তো বাবুসাহেব, আমি হলাম সারস্বত ব্রাহ্মণ, আর সে সোনার-বেনে, তাতে আমাতে কেমন করে বিয়ে হয়?"

বলিয়া ক্ষণকাল চুপ করিয়া অভিযোগের সুরে বলিতে লাগিল, "আমার সঙ্গে এতকাল ঘর করলে, তা'তে বিয়ের দরকার হ'ল না, এখন বল্‌চে কিনা, 'তুমি যখন আমায় বিয়ে করনি, তখন আমি তোমায় ছেড়ে যাচ্ছি, আমি অপরকে বিয়ে করব।' দেখুন, কি নিমকহারাম?"

বলিয়াই সে পাশের ঘরে চলিয়া গেল এবং হৈ চৈ করিয়া আবার ষ্টোভ ধরাইতে প্রবৃত্ত হইল।

রেবা নির্ব্বাক্, আমি নীরবে বসিয়া। সে নীরবতা শত শত মণ পাথরের বোঝার মত আমার বুক চাপিয়া ধরিল। মনে হইল, যেন কোন্ এক অজ্ঞাত প্রহেলিকার মধ্যে পথ হারাইতে হারাইতে ক্লান্ত অবসন্ন হইয়া পড়িতেছি।

আমার কণ্ঠস্বর যে কোনও দিন কাঁপিতে পারে, আর্দ্র, রুদ্ধ হইয়া আসিতে পারে, তাহা ভাবি নাই। কিন্তু এখন তাহাই হইল। অনেক কষ্টে জিজ্ঞাসা করিলাম, "রেবা, দামু যা বলেচে, তা সত্য না মিথ্যা ?"

সে ধীর কণ্ঠে বলিল, "সত্য"।

"সব সত্য ?"

"সব।"

আমি উঠিলাম। দাঁড়াইতেই রেবা তাড়াতাড়ি গিয়া দরজাটা বন্ধ করিয়া দিল, এবং ফিরিয়া আসিয়া আমার পায়ের কাছে আছড়াইয়া পড়িয়া আমার ত্নহাত জড়াইয়া ধরিল।

আমি বলিলাম, "ছাড়।"

রেবা আরও দৃঢ়ভাবে আমার হাত আঁকড়াইয়া ধরিল। তাহার করদ্বয়ের বেষ্টন যেন প্রাণের এক অসীম আবেগ নিবেদন করিতেছিল।

আমি ক্ষণকাল মূর্খের মত তাহার লুণ্ঠিত দেহের পানে তাকাইয়া রহিলাম। ধীরে ধীরে আমার সংজ্ঞা ফিরিয়া আসিল। বলিলাম, "তুমি তার সঙ্গে এতদিন ঘর করেচ ?"

রেবা বলিল, "হ্যাঁ"। তাহার কণ্ঠে একটা কৃত্রিম দৃঢ়তা। মনে হইল, যেন সত্য বলিবার একটা প্রবল ইচ্ছা সমস্ত মনকে সংযত করিয়া রাখিয়াছে।

রেবা তাহার অশ্রুপ্লাবিত চক্ষু ত্নটি আমার দিকে তুলিতে চেষ্টা করিল, কিন্তু পারিল না।

আমি বলিলাম, "রেবা!"

রেবা আমার হাত ছাড়িয়া দিয়া বলিল, "আমি অনন্যোপায় হ'য়ে দামোদরের সঙ্গে ঘর করতে প্রস্তুত হয়েছিলাম। যে মুহূর্ত্তে তোমাকে দেখি, সে মুহূর্ত্ত হ'তে আমার সমস্ত জীবন বদ্‌লে যায়। আমি ভাবি, তুমি ভিন্ন আমার কেউ নেই। তুমি কেন আমায় ভালবাস্‌লে?"

বলিতে বলিতে চোখের জলে আমার পা ভাসাইয়া দিল।

তার পর একটু সংযত হইয়া বলিতে লাগিল, "কিন্তু আমি তোমাকে ঠকাতে চাইনি। যেদিন তুমি আমাকে বিয়ে করবে বলেছিলে, সেই দিনই তোমাকে ডেকে সব কথা খুলে বল্‌ব মনে করেছিলাম। কিন্তু কেন জানি না, সেদিন বল্‌তে সাহস হল না।"

তারপর আর্দ্রকণ্ঠে বলিল, "প্রথম দিন যদি তোমাকে সব কথা খুলে বল্‌তে পারতাম, তবে এত গোলমাল হ'ত না।"

তাহার সে কথার সুরে আমার বুদ্ধি জাগ্রত হইল। আমি বলিলাম, "রেবা, এখন আমি আসি, পরে এসব বিষয়ের আলোচনা করা যাবে।"

রেবা যেন একটা তৃপ্তির নিঃশ্বাস ফেলিয়া উঠিয়া দাঁড়াইল।

আমি সেখান হইতে সোজা মেসে গেলাম। গিয়া চিঠির কাগজ খুলিয়া লিখিলাম, "রেবা, তুমি শিক্ষিতা, বুদ্ধিমতী বালিকা। তোমার আমার বিবাহ যে অসম্ভব, তাহা তোমার বোধ হয় বুঝিতে বাকী নাই। তোমরা দুজনে সুখে থাক, আমি বাকী জীবনে তোমাদের শান্তিভঙ্গ করিতে আসিব না।"

সে দিন সন্ধ্যায় ভিক্টোরিয়া ষ্টেশনে গিয়া কলিকাতার টিকিট কিনিয়া ই, আই, আর মেলে উঠিয়া বসিলাম।

১৪

কলিকাতা হইতে সোজা বাড়ী চলিয়া আসিয়াছিলাম। প্রায় সপ্তাহ-ব্যাপী পথক্লেশের পর এক নির্ম্মল প্রভাতে জনবিরল গ্রামপথে আসিয়া দাঁড়াইলাম। দুইদিকে শিশিরভেজা গাছপালার উপর প্রভাতের সুন্দর আলো ছড়াইয়া পড়িয়াছিল। গাছে গাছে পাখীদের নানা রকমের কাকলি উঠিয়াছিল।

প্রকৃতি যেমন শুদ্ধ, এখানে মানুষের জীবনও তেমনি শান্ত। কোথায় সেই বম্বে—যেখানে অট্টালিকার পর অট্টালিকা বিরাট্ হইয়া উঠিয়াছে, যেখানে হাজার হাজার মানুষ অবিরত অজস্র স্রোতে বহিয়া চলিয়াছে, যেখানে মিনিটে মিনিটে যানবাহন রাস্তাকে মাতাল করিয়া তোলে ;—আর কোথায় এ ছোট্ট গ্রাম, তার কুড়ে ঘর,—তার শাদা মেটো পথ, তার মুষ্টিমেয় অধিবাসী, আর তাহাদের সরল শিথিল জীবনযাত্রা!

আমি বাড়ী আসিয়াছি সংবাদ পাইয়া বৃদ্ধেরা আসিয়া আমায় আশীর্ব্বাদ করিলেন। তরুণেরা অসীম কৌতূহল-পরবশ হইয়া আমার সঙ্গ লইল। দুচার দিনের মধ্যে গ্রামের জীবনের সঙ্গে আমার জীবন মিশিয়া গেল। প্রভাতে একখানি নৌকা লইয়া নদীর উপর দিয়া ছুটিয়া যাইতাম ; দুপুরে মৃদু ঢেউয়ের মধ্যে গা ভাসাইয়া নদীতে স্নান করিতাম ; বিকালে গাছের শীতল ছায়ায় বসিয়া রাখালদের মেঠোসুরের আর মাঝিদের ভাটিয়ালী গান শুনিতাম ; সন্ধ্যায় নদীতীরে বেড়াইতাম, আর নূতন শস্যের গন্ধভরা বাতাস প্রাণ আমোদিত করিয়া তুলিত।

জ্যোৎস্না-রাত্রে নদীর ঘাটে একা একা বসিয়া ভাবিতাম, কেন এ শান্তির নীড় ছাড়িয়া বাহির হইলাম? কেন আমি পিতা-পিতামহদের

ভিটায় পুরুষানুক্রমিকভাবে অনাড়ম্বর জীবনযাপন করিলাম না? কেন আটগাঁ ছাড়িয়া ঢাকা গেলাম, কলিকাতা গেলাম, রেঙ্গুন গেলাম, বম্বে গেলাম? কেন এ সুখের আবেষ্টন ফেলিয়া সুদূরের দুঃখকে বরণ করিতে ছুটিলাম?

ভাবিতাম, আটগাঁ আমার জন্মভূমি, আমার পূর্ব্বপুরুষদের একমাত্র কর্ম্মভূমি। আমি কেন ইহার গণ্ডী অতিক্রম করিয়া বিরাট্ নগরের বিচিত্র জীবনলীলায় যোগ দিতে গেলাম?

কিন্তু এভাব বেশীদিন স্থায়ী হইল না। দুই মাস না যাইতেই মনের নীরব কোণে অসন্তোষের বীজ অঙ্কুরিত হইল। গ্রামের লোকের গতিবিধি আমার কাছে অতিরিক্ত রকম মন্থর বলিয়া মনে হইতে লাগিল; তাহাদের আলাপ আলোচনা অনেকটা অর্থহীন, আলস্য-জড়িত, শুধু সময় কাটাইবার অজুহাত মাত্র বলিয়া বোধ হইল। দেখিলাম, তাহাদের জীবনে উদ্যম নাই, উৎসাহ নাই, উল্লাস নাই। তাহাদের চরিত্রে বৈচিত্র্য নাই। তাহাদের চিত্তে সহজবৃত্তি আছে, কিন্তু সঙ্কল্প নাই।

ধীরে ধীরে মনের মধ্যে অবসাদ দেখা দিল। একদিন হঠাৎ দেখিলাম, দেহ-মনে যেন মরিচা ধরিয়া যাইতেছে, সব শক্তি যেন শিথিল হইয়া পড়িতেছে।

ধীরে ধীরে আবার সহরের ত্রস্ত চঞ্চলতা আমায় আহ্বান করিল; জনতার কোলাহলের স্মৃতি চিত্ত অধীর করিয়া তুলিল। গ্রামে থাকা আমার পক্ষে অসহ্য হইয়া উঠিল।

একদিন প্রভাতে জিনিস-পত্র গুছাইয়া কলিকাতা রওনা হইলাম।

১৫

কলিকাতা আসিয়া মনের অবসাদের মাত্রাটা বাড়িয়াই চলিল।

সেখানে নিজেকে বড়ই একা মনে করিতে লাগিলাম। চারিদিকে কর্ম্মস্রোত, আমি অলস। এ ভাব দূর করিবার জন্য দিনের পর দিন শহরের সমস্ত সভাসমিতি, আমোদ-উৎসবে যোগ দিতে লাগিলাম। কিন্তু সে সবের মধ্যে আমার আরও বেশী করিয়া মনে পড়িতে লাগিল, আমি জগৎ হইতে ছাড়া ; স্রোতের পাশে আবদ্ধ কাষ্ঠ-খণ্ডের মত।

মনে হইল, যেন আমি নিজের কবল হইতে নিজেকে রক্ষা করিবার জন্য জগতের আশ্রয় ভিক্ষা করিতেছি কিন্তু পদে পদে জগৎ আমাকে উপেক্ষার সহিত সরাইয়া দিতেছে। যেন নিজের ঝটিকাক্ষুব্ধ চিত্ত হইতে সংসারের শ্যামল তীরের দিকে হাত বাড়াইতেছি, কিন্তু সে হাত আঘাত খাইয়া ফিরিয়া আসিতেছে।

একথাটি অতি নিষ্ঠুর হইয়া জাগিল একদিন, যখন অনন্যোপায় হইয়া সিনেমা দেখিতে গিয়াছিলাম। সিঙ্গাপুর হইতে আরম্ভ করিয়া কেইরো পর্য্যন্ত কত শহরের চিত্রগৃহেই না প্রবেশ করিয়াছি। কিন্তু সেবার একদিন কলিকাতায় যে অবস্থায় পড়িয়া সিনেমা দেখিতে গিয়াছিলাম, এমনটি আর কোনও দিন হয় নাই।

আমি কলেজ ষ্ট্রীটের একটা সরু গলিতে কেরাণীদের এক মেসে থাকিতাম। সেদিন বিকালে মেসের সকলেই বাহির হইয়া গিয়াছিল, শুধু আমি ঘরে একা বসিয়া ছিলাম। তখন আমার চিন্তা করিবার ক্ষমতা নাই ; চিত্তে যেন কোনও খেদ নাই, কোনও আশা নাই। আমার পিছনে অতীত নাই, সাম্‌নে ভবিষ্যৎ নাই। শুধু একটা শূন্য বর্ত্তমান চারিদিকে মরুভূমির মত খাঁ খাঁ করিতেছে।

ভাবিতে ভাবিতে মস্তিষ্ক উষ্ণ হইয়া উঠিল। আমি ত্রস্ত হইয়া উঠিয়া দাঁড়াইলাম। চারিদিকের ঘর-বাড়ীগুলি যেন একটা অস্পষ্ট

কুহেলিকায় ডুবিয়া গেল নিজের প্রতি নিজের আতঙ্ক হইতে লাগিল। ভাবিলাম, কি করি ?

বহুক্ষণ পর্য্যন্ত সে প্রশ্নের উত্তর খুঁজিলাম, পাইলাম না। সাম্‌নে একটা খবরের কাগজ পড়িয়াছিল, তাহার উপর দৃষ্টি পড়িল। দেখিলাম, সিনেমার বিজ্ঞাপন। তাড়াতাড়ি বাহির হইয়া এসপ্লেনেডের ট্রাম ধরিলাম।

চিত্রগৃহে গিয়া বসিলাম। কিন্তু দারুণ তৃষ্ণার জ্বালায় নিজের হাতের রক্ত চুষিয়া যেমন তৃপ্তি হয় সে-সন্ধ্যায় তার চেয়ে বেশী তৃপ্তি আমি পাই নাই।

সিনেমা শেষ হইলে গড়ের মাঠের দিকে গেলাম। মাঠের মাঝখানে ঘাসের উপর শুইয়া পড়িলাম। নির্ম্মল আকাশে তারকা-পুঞ্জ ঝক্ ঝক্ করিতেছিল। তাহারা যেন আমাকে কি বুঝাইতে চাহিতেছিল, কিন্তু পারিতেছিল না।

হঠাৎ ভাবিলাম, আমি নিজের সঙ্গে নিজে এ কি লুকোচুরি করিতেছি! দেহের সারা রক্ত স্পন্দিত হইয়া বলিল, এ কী লুকোচুরি!

নীরব বনপথে যখন দস্যু পথিকের সঙ্গ লয়, তখন দুজনে কিছুক্ষণ পর্য্যন্ত স্বাভাবিক ভাবে পথ চলে। তারপর পথিক বুঝিতে পারে, এ দস্যু। তবুও স্বাভাবিক ভাবেই পথ চলিতে চেষ্টা করে। জানে, মাঠটা পার হইয়া বনের ধারে গিয়াই তাহার বুকে ছোরা বসাইবে, তথাপি সহজ ভাবেই চলে। বুঝাইতে চায়, যেন সে তাহাকে পথিক বলিয়াই গ্রহণ করিয়াছে, অন্য কিছু মনে করে নাই। কিন্তু হঠাৎ জ্যোৎস্নালোকে পথিকে দস্যুতে চোখোচোখি হয়। দস্যুর ক্রূর দৃষ্টিতে বিজয়ের হাসি ফুটিয়া ওঠে। তখন দুজনার স্বাভাবিক পথচলা শেষ হইয়া যায়।

আমারও আজ তেমনি হইল। এতকাল আমি প্রাণপণে একটা

কঠোর নিষ্ঠুর সত্যকে ফাঁকি দিয়া চলিতেছিলাম, আজ গড়ের মাঠে নক্ষত্রময় আকাশের তলে তাহা সবলে নিজেকে প্রকাশ করিল।

আমি বম্বেতে তাহাকে ফেলিয়া আসিয়াছি!

সে তাহার প্রাণের অসীম আবেগ দিয়া আমাকে ভালবাসিয়াছিল, তাহার কম্পিত কোমল হাতদুটি দিয়া আমার হাত জড়াইয়া ধরিয়াছিল, আমি তাহা প্রত্যাখ্যান করিয়া, হাত ছিনাইয়া চলিয়া আসিয়াছি!

ভাবিলাম, বম্বের বাড়ীর সামনে ট্যাক্সিতে ওঠার সময় হইতে আরম্ভ করিয়া আজ সিনেমায় আসা পর্য্যন্ত, প্রতিক্ষণে প্রতি মুহূর্ত্তে আমার হাতে সে দৃঢ় কোমল আবেষ্টন অনুভব করি নাই কি?

আজ আগুনের মত আমার হাতদুটি বেড়িয়া জ্বলিয়া উঠিল সেই স্নিগ্ধ-কঠিন স্পর্শ! এক সুন্দরী তরুণীর প্রাণের অসীম ব্যথাভরা, বেদনাভরা, আশাভরা একটি কাতর স্পর্শ!

আমি তাহাকে পায়ে ঠেলিয়া আসিয়াছি! যাহাকে প্রাণ দিয়া ভালবাসিয়াছিলাম, তাহাকে সুদূরে পরিত্যাগ করিয়া আসিয়াছি!

আকাশের তারকা-লহরীর পানে চাহিতে চাহিতে চোখের সামনে ভাসিয়া উঠিল, সুন্দর একটি মুখ, অশ্রুভরা, অসীম বেদনায় ম্লান, আমার পানে অসহায় ভাবে চাহিয়া আছে!

বিদ্যুতাহতের মত হঠাৎ উঠিয়া দাঁড়াইলাম।

বিদ্রোহীদল যেমন নিরর্থক কোলাহল করিতে করিতে হঠাৎ একটা কর্ম্মের আহ্বান পাইয়া দুর্ব্বার বেগে ছুটিয়া যায়, তেমনই দুরন্তভাবে আমার চিত্ত ঘোষণা করিল,—বম্বে যাব, তাকে গ্রহণ করব, সে আমার!

১৬

যেখানে স্থির সঙ্কল্প থাকে, আশা থাকে, সেখানে মন চিন্তায় বিন্দুমাত্র ক্লান্ত হয় না। চিন্তা বরং তখন মনের একটা বিলাস। ব্যসনের মত ইহাকে নেশায় মত্ত করিয়া রাখে।

সেদিন গড়ের মাঠ হইতে ফিরিবার পর তেমনই চিন্তাজাল আসিয়া বিনিদ্র শয্যার উপর আমাকে জড়িত করিল।

ভাবিলাম, রেবা দামুর সঙ্গে ঘর করিতেছিল, এ-কথায় চিত্ত এত অধীর হইল কেন? মন অসীম অবজ্ঞাভরে বলিল,—দামু কে? সে তো দুর্দ্দিনের সুযোগ পাইয়া দস্যুর মত তাহার পতির আসন দখল করিতে চাহিয়াছিল। রেবা কি তাহাকে পতি বলিয়া স্বীকার করিয়াছে? ঘটনা-বিপর্য্যয়ে যদি তাহাকে তাহার সাহচর্য্য গ্রহণ করিতে হইয়া থাকে, তাহাতে তাহার প্রকৃত চরিত্র ক্ষুণ্ণ হইবে কেন?

মন জোরের সহিত বলিল,—কই তাহার চিত্ত তো স্থির অম্লান রহিয়াছে, দামুর সংস্পর্শ তার স্নিগ্ধোজ্জ্বল জ্যোতিটিকে একটুকুও নিস্প্রভ করিতে পারে নাই। মন ভাবের স্রোতে বলিয়া যাইতে লাগিল,—যদি বা সে দামুর বিবাহিতা পত্নীই হইত, তথাপি কি আসিয়া যাইত? সে বিবাহের মূল্য কতটুকু?

ভাবিলাম, যেখানে খাঁটি প্রেম, সেখানেই বিবাহ। ইহার বাহিরে, ইহা ভিন্ন বিবাহ নাই।

ভাবিলাম,—মানুষ নিজের ইচ্ছা দ্বারা জোড়া বাঁধিতে পারে, কিন্তু প্রেমই সেই জোড়ার একমাত্র বন্ধন। যেখানে সে বাঁধন নাই, সেখানে চূণহীন ইটের গাঁথনীর মত সে জোড়া আপনা আপনি খসিয়া পড়িবে।

সে দিন মনের সামনে এ-কথাটি অতি স্পষ্ট, পরিষ্কার হইয়া উঠিল যে, মানুষের ইচ্ছাশক্তি যতই প্রবল হউক, প্রকৃতির দুর্ব্বার দুর্দ্ধর্ষ নিয়মের

কাছে তাহা অকিঞ্চিৎকর। মানুষ যত যত্নেই সংসার গড়ুক না কেন, যেখানে প্রকৃতির সঙ্গে সংঘর্ষ, সেখানে তাহা মুহূর্ত্তে ধূলিসাৎ হইয়া যায়।

নীরবে শয্যার উপর শুইয়া শুইয়া ভাবিতে লাগিলাম, পাশের বাড়ীর ঘড়িতে ঢং ঢং করিয়া ঘণ্টার পর ঘণ্টা বাজিয়া যাইতে লাগিল।

মনে হইল, প্রকৃতির নিয়ম, 'যোগ্যতমের উদ্বর্ত্তন'। অযোগ্য যোগ্যতরের কাছে পরাস্ত হইবেই। কারওয়ারের শঙ্কররাও ভাবিয়াছিল, রেবা জীবনে-মরণে তাহার সম্পত্তি। যতদিন উদ্বর্ত্তনের অবকাশ ছিল না, ততদিন বাস্তবিকই রেবা শঙ্কররাওয়ের সম্পত্তি ছিল। মৃত্যুর পরেও তাহার গৃহে আবদ্ধ ছিল। কিন্তু প্রকৃতির দুর্দ্দম নিয়মে তাহা ছাড়িয়া আসিতে বাধ্য হইল, দামুর সঙ্গ লইল। কিন্তু ঐ স্থূলকায় স্থূলবুদ্ধি দামোদর কি তাহার উপযুক্ত স্বামী? প্রকৃতির রাজ্যে কি সেই অপরূপ সুন্দরী তরুণীর স্থান সেই পশুপ্রকৃতি যুবকের সঙ্গে? কখনই নয়। প্রকৃতি তাই তাহাকে আমার পাশে পাইয়াই আমার সঙ্গে বাঁধিতে চাহিল। প্রকৃতি যোগ্যতমকে পাইয়াছে, তাই প্রেম এত গভীর, এত সত্য।

ঘড়ি ঢং ঢং করিয়া জানাইল, মধ্যরাত্রি হইয়াছে। কিন্তু তথাপি চিন্তাস্রোত থামিল না। মন পরম উল্লাসের সহিত বলিল,—সমাজে ডিভোর্স চাই, মুক্ত অব্যাহত ডিভোর্স। তাহা না হইলে মানুষের গার্হস্থ্য জীবন প্রকৃতির মুক্ত নির্দ্দেশ পালন করিবে কি করিয়া? আকস্মিক বিদ্যুতালোকে যেমন পথিকের চক্ষুর সামনে হঠাৎ মাঠ, বন, পাহাড়, উজ্জ্বল হইয়া ভাসিয়া ওঠে, তেমনই নিমেষের মধ্যে যেন একটা গূঢ় সত্য আমার কাছে হঠাৎ আত্মপ্রকাশ করিল।

ভাবিলাম, যে-ধারণার বশীভূত হইয়া আমি বিধবাকে বিবাহ করিতে প্রস্তুত হইয়াছিলাম, সে-ধারণা আমাকে স্বামিবিচ্ছিন্নাকে বা

স্বামিপরিত্যক্তাকে বিবাহ করিতে প্রণোদিত করিবে না কেন? এ দুইয়ে প্রভেদ কোথায়? জীবিতা স্ত্রীর উপর মৃত স্বামীর সে অধিকার, রেবার উপর দামুর মত অপদার্থ ব্যক্তির তার চেয়ে বেশী কি অধিকার আছে? রেবা যে-মুহূর্ত্তে আমাকে ভালবাসিয়াছে, দামোদর সে-মুহূর্ত্ত হইতেই তাহার নিকট মৃত।

এ-সব চিন্তার মধ্যে মনের একটা অংশ স্তম্ভিত হইয়া গেল, যেন শঙ্কিত হইয়া এ-সব যুক্তি শুনিল। তাহারই কোণ হইতে একটা ক্ষীণ কণ্ঠ বলিয়া উঠিল, মানব-সমাজ প্রকৃতির দাস নয়, প্রকৃতির প্রভু; প্রকৃতির হুকুম মানে না, প্রকৃতিকে হুকুম দেয়। জড়-জগতের দিকে চাহিয়া দেখ, সমাজ কেমনভাবে প্রকৃতিকে শৃঙ্খলাবদ্ধ করিয়াছে। তেমনই মনোজগৎকেও শৃঙ্খলাবদ্ধ করা তাহার ধর্ম্ম।

সভায় ওজস্বী, চিত্তরঞ্জক বক্তার সম্মুখে কোনও প্রতিবাদকারী উঠিয়া দাঁড়াইলে তাহাকে যেমন সকলে সমস্বরে চীৎকার করিয়া বসাইয়া দেয়, তেমনই করিয়া এ-প্রশ্নকে দাবাইয়া দিয়া মনের সতেজ সপ্রতিভ দিক বলিয়া উঠিল,—তা যদি সমাজের ধর্ম্ম হয়, তবে সে ধর্ম্ম আমি চাই না।

মনে হইল, আধুনিক ইউরোপ, আমেরিকা; তাহাদের নূতন সমাজ-গঠন; তাহাদের অক্ষুণ্ণ ব্যক্তিগত স্বাধীনতা; তাহাদের মুক্ত প্রেম। মনে পড়িল, আমেরিকার বিবাহ-আইন সংস্করণ, বলশেভিকের অবাধ দাম্পত্য সম্বন্ধ। আজ আমার কাছে এ সকল অতি সহজ স্বাভাবিক হইয়া উঠিল।

নিজের মন যাহা চায়, তাহা যদি বাহিরের জগৎও সমর্থন করে, তবে একটা স্বাভাবিক তৃপ্তি জাগে। সে কারণেই বোধ হয় সমস্ত চিন্তার শেষে একটা গভীর শান্তি আসিল। বাকী রাত আমাকে আর বিনিদ্রভাবে কাটাইতে হইল না।

যখন ঘুম ভাঙ্গিল, তখন সাতটা বাজিয়া গিয়াছে। নীচে স্নানের ঝুপ্ ঝাপ্ শব্দ, চাকরদের কাজের কোলাহল। ঘুম ভাঙ্গিয়া মনে হইল, কি জানি কেমন একটা মধুর স্বপ্ন দেখিয়ছি। কিন্তু শুধু স্বপ্নের মাধুর্য্যের ছাপটাই ছিল, স্বপ্ন কি মনে পড়িতেছিল না।

১৭

তারপর যে কয়দিন কলিকাতায় ছিলাম, তাহা খুবই অস্বস্তির মধ্যে কাটিল। কেন-না, তখন আমার মন কলিকাতা ছাড়িয়া আরব সাগর কূলের এক হর্ম্ম্যময় নগরের একপ্রান্তে বিচরণ করিতেছিল। সেভিংস্ ব্যাঙ্ক হইতে টাকা উঠাইবার জন্য শুধু দেরী হইল। সে কয়দিন যেন আমি ঠিক প্রবাসীর মত কলিকাতায় বাস করিতেছিলাম। যেন আমার সব কিছু বম্বেতে, ভারতের পশ্চিম প্রান্তে, এস্থান শুধু দুদিনের আশ্রয়-স্থল। একদিন বিকালে কলেজ স্কোয়ারের বেঞ্চে বসিয়া এক পূর্ব্বপরিচিত ভদ্র-লোকের সঙ্গে আলাপ করিতেছিলাম। বিষয় ছিল, কলিকাতা ও বম্বে। আমি পরম উৎসাহে কলিকাতা হইতে বম্বের শ্রেষ্ঠতা প্রমাণ করিতেছিলাম। কলিকাতায় গঙ্গা আছে, গড়ের মাঠ আছে, কিন্তু বম্বের মত সমুদ্র কই, চৌপাটি কোথায়? কলিকাতায় ইডেন গার্ডেন আছে, কিন্তু বম্বের হ্যাঙ্গিং গার্ডেন ছোট হইলেও চমৎকার। কলিকাতার চৌরঙ্গী, পার্ক ষ্ট্রীট তো বিদেশীর সমৃদ্ধি ঘোষণা করে, কিন্তু বম্বের মালাবার হিল দেশী লোকের সম্পত্তি। কলিকাতার রাস্তাঘাট ভাল, কিন্তু বম্বের মত সারি সারি ছ'তলা বাড়ী কই?

আমার শ্রোতা আমার স্বদেশ-প্রীতির অভাব দেখিয়া বিস্মিত হইয়া গিয়াছিলেন। কিন্তু তিনি জানিতেন না, যদি আমাকে কলিকাতা ও বম্বের প্রকৃত পার্থক্য নির্দ্দেশ করিতে হইত, তবে বলিতে হইত, বম্বেতে রেবা আছে, কলিকাতায় রেবা নাই!

রেবার স্মৃতি এখন আমার সমস্ত মন অধিকার করিয়া বসিল।

বাঙ্গালী মহিলাদিগকে দেখিয়া মনে হইত, যেখানে রঙ্ জ্যোৎস্নার মত নয়, নাসিকা তুঙ্গ, তীক্ষ্ণ নয়, দেহ ক্ষীণ ও দীর্ঘ নয়, সেখানে রূপ কোথায়? রঙ্গিন শাড়ী ছাড়া নারীর পোষাক হইতে পারে? আর সে শাড়ীতে যদি কাছা না রহিল, তবে তো তাহা দেহের বেষ্টন নয়, তাহার আচ্ছাদন মাত্র।

সেভিংস্ ব্যাঙ্কের টাকা আসিলে বম্বে যাওয়ার আয়োজন করিলাম। চিত্ত যে কেমন করিয়া এত সবল হইয়া উঠিল, তাহা ভাবিয়া পাইলাম না। মনে হইল, নিজের ভিতরে কোন্ শক্তি কি ভাবে ক্রিয়া করিতেছে, তাহার সন্ধান কতটুকু বা জানি? আমি মনে মনে গর্ব্ব অনুভব করিতেছিলাম যে, আমার বিচার-শক্তি সমস্ত বাধা অতিক্রম করিয়া আমার জন্য সত্য আবিষ্কার করিয়াছে, প্রকৃত পথ খুঁজিয়া দিয়াছে, —কিন্তু কে জানে সে যুক্তির প্ররোচনা, না তাহা অপেক্ষা প্রবলতর কোনও মনোবৃত্তির প্রেরণা, যাহাকে যুক্তি শুধু নিজের মান বজায় রাখিবার জন্য আগ্‌লাইয়া রাখিতে চায়?

১৮

আষাঢ়ের এক বৃষ্টি-সিক্ত অপরাহ্নে কলিকাতা ছাড়িয়া যাত্রা করিলাম। হাবড়ার প্ল্যাটফর্ম্ম হইতে যখন গাড়ী চলিতে আরম্ভ করিল, তখন সমস্ত দেহের ভিতর দিয়া যেন বিদ্যুৎ খেলিয়া গেল। আমার উচ্ছ্বসিত হৃদয় মুক্তির আনন্দে মাতাল হইয়া উঠিয়াছিল। সে দিন আমি আমার পুরাতন সমাজের সঙ্কীর্ণ গণ্ডী ভাঙ্গিয়া প্রাণের সার্থকতা লাভ করিতে ছুটিয়াছিলাম।

কলিকাতায় পড়িবার সময় একবার আচার্য্য জগদীশচন্দ্রের বিজ্ঞান-মন্দিরে একটা অভিনব ব্যাপার দেখিয়াছিলাম। আচার্য্য যন্ত্র-সংযোগে

দেখাইয়াছিলেন, একটা পাতাকে গাছ হইতে ছিঁড়িয়া লওয়া মাত্র তাহাতে কেমন মুহুর্মুহুঃ স্পন্দন হইতে থাকে। আজ হয়ত আমার জীবন-পত্র সমাজ-বৃক্ষ হইতে ছিন্ন হইয়া তেমনই ক্ষিপ্রভাবে স্পন্দিত হইতেছিল !

ষ্টেশনের রেল লাইনের জটিল আবেষ্টন ছাড়াইয়া যখন গাড়ী বাহিরের খোলা মাঠে আসিয়া পড়িল, তখন আমার মনে দস্তুরমত একটা আনন্দলহরী খেলিয়া যাইতে লাগিল। ভাবিলাম, প্রতিমুহূর্ত্তেই আমি রেবার নিকটবর্ত্তী হইতেছি; প্রত্যেক দুই মিনিটে বারশো তেইশ মাইলের ব্যবধানের এক একটি মাইল করিয়া কমিতেছে। সহযাত্রীদের সঙ্গে কথা বলিবার সময় একটা অব্যক্ত পুলক আমার প্রতিবাক্যে ফুটিয়া উঠিতেছিল,—তাহা আমি বুঝিয়াও গোপন করিতে পারিতেছিলাম না।

সন্ধ্যায় গাড়ী টাটানগর অতিক্রম করিয়া গেল। তারপর বেঞ্চে শয্যা পাতিয়া শুইয়া পড়িলাম এবং ভাবিতে লাগিলাম।

এ ভাবনা আকাশ-কুসুম রচনা ভিন্ন আর কিছুই নয়। ভাবিলাম, রেবাকে বেশ ভদ্রসঙ্গতভাবে এক "সমাজের" সাহায্যে বিবাহ করিব। বিবাহের পর বম্বের বাহিরে একটি বাড়ী লইব। সেখানে দুজনে নিবিড় শান্তিতে থাকিব। সকালে বিকালে সমুদ্রতীরে দুজনে বেড়াইতে যাইব। দুপুর বেলা আমি যখন আফিসে বাহির হইব, তখন রেবা জানালা হইতে ঝুঁকিয়া আমার দিকে স্নিগ্ধ দৃষ্টিতে চাহিয়া থাকিবে। স্যাণ্টাক্রুজের সুন্দর বাগান-ঘেরা একটি বাড়ীর কথা মনে হইল; কল্পনায় দেখিলাম, সেই বাড়ীর উপরের জানালার পর্দ্দা সরাইয়া রেবা নীচের দিকে চাহিয়া আছে, আমি সম্মুখের রাস্তা দিয়া ষ্টেশনের দিকে দ্রুতপদে চলিয়াছি। সন্ধ্যায় সে-গৃহের দীপোজ্জ্বল কক্ষে রেবা প্রাণ খুলিয়া গান গাহিবে, আমি বসিয়া মুগ্ধ হইয়া শুনিব। বিশেষ করিয়া রেবা আমার শেখানো বাঙ্গলা গানগুলি গাহিবে, তাহার মধুর বিদেশী কণ্ঠে বাঙ্গলা

পদগুলি অপূর্ব্ব লালিত্যে ভরিয়া উঠিবে,—যেমন করিয়া শ্বেতওয়ার্ড়ীর বাড়ীতে উঠিত !

ভাবিলাম, কে জানিবে সে কে ? আমি কে ? বিশ্বের এক কোণে আমাদের সুন্দর প্রেমের নীড় রচনা করিয়া দুজনে বিমল আনন্দে দিনপাত করিব। সমাজ, সংসার, এ সব বড় বড় কথায় আমাদের কাজ কি ? আমাদের প্রেমই আমাদিগকে বিশ্বের মহত্তম সাফল্য আনিয়া দিবে।

সে রাত্রির ভাবনা কখন যে স্বপ্নে ডুবিল, স্বপ্ন কখন আবার ভাবনায় পরিণত হইল, তাহা নির্ণয় করিবার ক্ষমতা আমার ছিল না। প্রভাতে চোখ মেলিয়া দেখিলাম, দুই দিকে মধ্য প্রদেশের বিস্তীর্ণ মাঠ বিছাইয়া পড়িয়াছে। এবং দূরে কে যেন তুলি দিয়া কতকগুলি পাহাড় আঁকিয়া রাখিয়াছে।

দ্বিপ্রহরে গাড়ী নাগপুরে আসিল। এখানে আমাদের কামরায় মহারাষ্ট্রীয় যাত্রী উঠিল। মনে হইতেছিল, তাহারা যেন আমার আত্মীয় !

নাগপুরে আধ ঘণ্টা থাকিয়া গাড়ী আবার ছুটিল। অপরাহ্নে বেরারখণ্ডের ভিতর দিয়া চলিলাম। একের পর এক বড় বড় ষ্টেশন পার হইয়া যাইতে লাগিলাম। ষ্টেশনের প্ল্যাটফর্ম্মের উপর রাশি রাশি তুলার বস্তা বিপুল ব্যবসায়ের পরিচয় দিতেছিল।

সারা রাত্রিতে খান্দেশ অতিক্রম করিলাম। শেষ রাত্রের দিকে গাড়ী নাসিকে আসিয়া দাঁড়াইল। একটা গভীর শীতল স্পর্শ জানাইয়া দিল, এ এক নূতন আবহাওয়ার মধ্যে আসিয়া পড়িয়াছি। প্রভাতে ছ'টায় গাড়ী কল্যাণ পৌঁছিল।

কল্যাণে গাড়ী থামিতেই মনটা কাঁপিতে লাগিল। নবীন যুবক চাকরীর উমেদারী করিতে গিয়া বড়সাহেবের কাছে কার্ড পাঠাইয়া

বসিবার ঘরে অপেক্ষা করিতে করিতে কল্পনায় নানা রঙীন চিত্র গড়িতে থাকে, তারপর হঠাৎ যখন পেয়াদা আসিয়া বলে, "সাহেব ডাকৃছেন, আসুন", তখন যেমন করিয়া তাহার বুক ধড়ফড় করিয়া উঠে—আমারও তেম্‌নি হইল। কল্যাণ ছাড়িয়া গাড়ী বম্বের যতই নিকটবর্ত্তী হইতে লাগিল আমার মনের চঞ্চলতা ততই বাড়িতে লাগিল।

১৯

বম্বে গাড়ী সাতটায় পৌঁছিল। মেসে গিয়া যখন উপস্থিত হইলাম, তখন প্রায় আটটা বাজিয়াছে। আমাকে দেখিয়া সহবাসী ও সহকর্ম্মীরা আসিয়া জুটিলেন। একজন বলিলেন, "রমেনবাবু যে! ব্যাপার তো মন্দ নয়! আপনি না ব'লে ক'য়ে অম্‌নি চলে গেলেন, চাকরি বুঝি এতই সোজা!" কিন্তু জানিয়া আনন্দিত হইলাম, কলিকাতা হইতে ডাক্তারের সার্টিফিকেট সহ প্রেরিত দরখাস্ত মঞ্জুর হইয়াছে। আর তেমনই আনন্দিত হইলাম, সে প্রভাতের স্নানে। কলের ঝাঁঝরী হইতে নির্ঝরে জল পড়িতেছিল, তাহাতে দেহ স্নিগ্ধ-শীতল হইয়া উঠিল। ভাবিলাম, আজ হইতে আমার পূর্ব্বের শত সংস্কার, শত আচার এমনি করিয়া ধুইয়া ফেলিয়া নিজেকে শুদ্ধ স্নিগ্ধ করিয়া তুলিব।

সেদিন আর আফিসে গেলাম না, কেননা আমার ছুটি বাকী ছিল। আফিসে যাইবার সময়েই খেতওয়াড়ী রওনা হইলাম। মনে হইল, গতদিন এমনই সময় গিয়াছিলাম। কিন্তু মন যেন দু'হাতে গতদিনের কথাগুলিকে সরাইয়া ফেলিয়া দিল। ভাবিল, শুধু আজিকার কথা। আজ রেবা দৃষ্টিমাত্রেই কি বলিবে? আমি যখন আমার কথা শেষ করিব, তখন কেমন ভাবে চাহিবে?

২০

সেই খেতওয়াড়ীর বাড়ী। আজ তিন মাস পরে এখানে

আসিলাম। কিন্তু অভ্যাসবশে সহজভাবেই উপরে চলিয়া গেলাম। দামোদরের দরজায় যাইতেই দেখিলাম, একটি মাবল মেয়েমানুষ ঘর ঝাঁট্ দিতেছে।

ভাবিলাম, তাহারা কি এ বাড়ী ছাড়িয়া গিয়াছে? হঠাৎ মনে একটা অসীম হতাশার চিত্র তুলিয়া প্রশ্ন উঠিল, তবে কি তাহারা আবার কারওয়ার ফিরিয়া গিয়াছে?

কিন্তু পরমুহূর্ত্তেই দেওয়ালে দেখিতে পাইলাম, দামোদর ফড্‌নীসের নামের ছাপ। পিতলের সে পুরাতন অক্ষরগুলি চোখের সামনে অতি স্নিগ্ধভাবে ভাসিয়া উঠিল।

স্ত্রীলোকটি দরজার নিকটে আসিয়া আমাকে দেখিয়া মুখ তুলিয়া চাহিল। তাহার মুখ তৈলসিক্ত, চক্ষুর কুটিল দৃষ্টি। ঠোঁটে পানের দাগ স্থায়ীভাবে লাগিয়া আছে। মনে হইল, কেমন কলুষময়।

আমি জিজ্ঞাসা করিলাম, "দামোদর রাও কোথায়?"

স্ত্রীলোকটি জড়িতভাবে বলিল, "দামোদর রাও?" বলিয়া থামিল। মুখের ভিতর চিবানো পানের সমষ্টি একপাশে সরাইয়া বলিল, "দামোদর রাও বাইরে গেচে।"

আমি বলিলাম, "কখন আসবেন?"

সে বলিল, "বিকেলে"। বলিয়া আবার পান চিবাইতে ও ঘর ঝাঁট দিতে লাগিল।

আমি আবার জিজ্ঞাসা করিলাম, "রেবাতাঈ কোথায়?"

সে ঝাঁটা হাতে সোজা হইয়া দাঁড়াইয়া, কপাল ঈষৎ কুঞ্চিত করিয়া বলিল, "রেবাতাঈ কে?"

আমি তাড়াতাড়ি বলিলাম, "রেবাতাঈ তার—," একটু থতমত খাইয়া বলিলাম, "বোন"।

সে অবাক হইয়া বলিল, "সে ত জানিনে।"

আমি বলিলাম, "তার বোন নাও হতে পারে—তার"—আমি কথা খুঁজিয়া পাইতেছিলাম না। একটু ভাবিয়া সহজভাবে বলিলাম, "এ বাড়ীতে রেবাতাঈ বলে একটি মেয়ে থাকত না?"

স্ত্রীলোকটি বিস্মিতকণ্ঠে, জোরে জোরে বলিতে লাগিল, "এ বাড়ীতে রেবাতাঈ! তা তো আমি জানিনে। ও দিকে দেখ।" বলিয়া ঝাটা দিয়া পাশের দরজা দেখাইয়া দিয়া নিজ কাজে মন দিল।

আমি পাশের বাড়ীর দিকে দৃষ্টিপাত না করিয়া তাহাকে আবার জিজ্ঞাসা করিলাম, "তুমি এখানে ক'দিন আছ?"

সে বলিল, "একমাস।" বলিয়া ভিতরে চলিয়া গেল।

আমি স্তম্ভিত। ডাকিয়া জিজ্ঞাসা করিলাম, "দামোদর রাও বিকালে ক'টার সময় আসবেন?"

সে ভিতর হইতে উচ্চৈঃস্বরে উত্তর দিল, "তিনটায়"।

ভাবিলাম, তবে রেবা দামুকে ছাড়িয়া চলিয়া গিয়াছে? প্রশ্নটা শূন্যের মধ্যে মিশাইয়া গেল।

"সে কি আবার কারওয়ার ফিরিয়া গিয়াছে?"

"অসম্ভব।"

"তবে?"

হঠাৎ মনে হইল, সে যদি আমার খোঁজে গিয়া থাকে!

## ২১

এ সমস্ত প্রশ্ন বিকালে তিনটা পর্য্যন্ত চাপিয়া রাখা দুষ্কর হইয়া উঠিল। ভাবিলাম, দামুকে কার্পাসের বাজারে গিয়া খুঁজিয়া নিই না কেন? কিন্তু অনির্দ্দিষ্ট ভাবে বম্বেতে একজন লোক খোঁজা আর সমুদ্রের উপকূল হইতে একটি বিশেষ কোনও রেণুকে বাছিয়া আনা একই রকমের।

তথাপি দামুর সন্ধানে ছুটিলাম। কার্পাসের বাজারে পৌঁছিতে আধ ঘণ্টা লাগিল। সেখানে অনুসন্ধান করিতে করিতে ফড্‌নীস দুই তিনটি মিলিল, কিন্তু দামুর দেখা পাওয়া গেল না। ওদিকে বেলা তিনটা বাজিয়া আসিল। কাজেই, আবার খেতওয়াড়ীর দিকে ফিরিলাম।

কৃষ্ণসদনে উঠিতে যাইব এমন সময় দেখি দামু একটি কাচের গ্লাসে করিয়া দুধ কিনিয়া লইয়া আসিতেছে। আমাকে দেখিয়া বিশেষ আনন্দিত হইয়া বলিল, "বাবুসাহেব, অনেক দিন বাদে যে!" তাহার চোখের দৃষ্টিতে বুঝিতে পারিলাম, তাহার অনেক কথা বলিবার আছে।

দামুর সঙ্গে উপরে উঠিলাম। সে আমাকে আদর-পূর্ব্বক চেয়ারে বসাইয়া ডাকিল, "রক্মা!" ভিতর হইতে সকালের স্ত্রীলোকটি বাহির হইয়া আসিল। দামু তাহার হাতে দুধের গ্লাসটা দিয়া বলিল, "শিগ্‌গির দু'পেয়ালা চা তৈরি কর্, বাবুসাহেবও খাবেন।"

রক্মা আমার দিকে চাহিয়া দামুকে বলিল, "উনিই সকালবেলা এসেছিলেন।" বলিয়া রান্নাঘরে চলিয়া গেল।

আমি জিজ্ঞাসা করিলাম, "এ কে?"

দামু বলিল, "এর নাম রক্মা।" যেন আমি তাহার নাম জানিতে চাহিয়াছিলাম! তার পর বলিল, "রেবা চ'লে যাবার পর এ এসেচে। রেবার কথা ত আপনাকে বলাই হয় নাই।" আমি ব্যগ্রভাবে জিজ্ঞাসা করিলাম, "রেবা কোথায়?"

দামোদর বলিল, "সে চ'লে গেচে।" বলিতে বলিতে তাহার চক্ষু দুটি ছোট হইয়া সাপের চক্ষুর মত ঝিলিক মারিতে লাগিল। বলিল, "সে আমার সঙ্গে ঝগড়া ক'রে চ'লে গেচে।" সহসা যেন তাহার চিন্তাস্রোত বর্ত্তমান ছাড়িয়া অতীতের দিকে ধাবিত হইল। সে বলিল,

"বলুন্ তো বাবুসাহেব, আমার কি দোষ? আমি এমন কি অন্যায় করেচি, যার জন্যে সে আমায় ছেড়ে যেতে পারে?"

আমি যে-কথা জিজ্ঞাসা করিতে যাইতেছিলাম তাহা চাপা দিয়া বলিলাম, "এখন বুঝি রক্মা তোমার সঙ্গে থাকে?"

সে বলিল, "হ্যাঁ।"

তখন রক্মা আসিয়া চা রাখিয়া গেল। দামু একটু আবেগের সহিত বলিল, "রক্মা খুব কাজের লোক, বাবুসাহেব।"

আমি দামুর মুখের দিকে অবাক্ হইয়া চাহিলাম। যে দুদিন পূর্ব্বে রেবার মত অপূর্ব্ব রূপবতী গুণবতী নারীর সাহচর্য্য করিয়াছে, আজ সে অতি সহজ ভাবে এই নীচস্বভাবা মধ্যবয়স্কা মাবল নারীর সঙ্গে জীবন-যাত্রা নির্ব্বাহ করিতেছে!

চা পান করিতে করিতে মনের অদম্য কৌতূহল চাপিয়া ধীরে ধীরে জিজ্ঞাসা করিলাম, "রেবা কবে গেচে?"

দামু পাত্রের চা গলাধঃকরণ করিয়া, চক্ষু বুজিয়া, একটু ভাবিয়া বলিল, 'মাস দুয়েক কিংবা একটু বেশী হ'বে।' তারপর ত্রস্তভাবে বলিয়া যাইতে লাগিল, "বাবু-সাহেব, রেবার ভাব দেখলে আপনি অবাক্ হ'য়ে যেতেন। আপনি চ'লে যাবার পর থেকে সে খাওয়া-দাওয়া ছেড়ে দিল, আর সকাল বিকাল কেবল ঘুরে বেড়াতে লাগল। রাত্রিতে এসে রান্না ঘরে গিয়ে মাদুর পেতে শুয়ে থাকৃত। আমি বলি 'তোর কি হয়েচে?' সে কেবল কাঁদে। আপনার খোজে তিন চার দিন গেলাম। কিন্তু সে বাড়ীতে আপনাকে পাওয়া গেল না, কোথায় গেচেন কেউ বল্‌তে পারল না। রেবা একথা প্রথমে বিশ্বাস করলে না। একদিন আমার সঙ্গে সে বাড়ীর দরজা পর্য্যন্ত গেল। আমি তাকে গাড়ীতে রেখে ওপরে গেলাম। সেখানে বাঙ্গালী লোকদের কথাবার্ত্তা শুনে তার

বিশ্বাস হ'ল ওটাই আপনার বাড়ী। ফিরে এসে যখন বল্লাম, আপনি নেই, তখন তার মুখটা ছাইয়ের মত হ'য়ে গেল।

"তারপর একদিন তার ভয়ানক অসুখ হ'ল। বার বার ফিট হ'তে লাগল। বড় ডাক্তার ডাকলাম। ডাক্তার বল্লেন, হিষ্টিরিয়া রোগ। আমার তাকে নিয়ে হ'ল প্রাণান্ত। আমি যথাসাধ্য যত্ন করতে লাগলাম। কিন্তু একদিন তাতে আমাতে বিষম ঝগড়া হ'ল।

"আমি রেগে বলেছিলাম, 'বাঙ্গালী বাবুর না পায়ে পড়েছিলি, কই, তোকে তো ঠাঁই দিল না।' একথা শুনে সে রাগ করে বাড়ী ছেড়ে হস্পিটালে চ'লে গেল।"

আমি বলিলাম, "কোথাকার হস্পিটালে ?"

দামোদর বলিল, "যে ডাক্তার চিকিৎসা করতেন, তাঁরই প্রাইভেট হস্পিটাল আছে, সেখানে।"

আমি জিজ্ঞাসা করিলাম, "সে এখনও সারে নি ?"

দামু সংক্ষিপ্তভাবে বলিল, "সেরেচে বোধ হয়।" তাহাকে ছাড়িয়া যাওয়া যে রেবার অন্যায় হইয়াছে, সেকথাটা সে বার বার বলিতে লাগিল। দামু যেন তখন চোখের সাম্‌নে রেবার যাইবার দৃশ্যটা প্রত্যক্ষ করিতেছিল।

তাহার কথা শুনিয়া আমি বড়ই চিন্তিত হইলাম। নিজেকে ধিক্কার দিয়া বলিলাম, কেন বম্বে ছাড়িয়া গেলাম ? কিন্তু ভাবিয়া তৃপ্তি হইল যে, রেবা দামোদরের সঙ্গ ত্যাগ করিয়াছে। শুধু তৃপ্তি নয়, তাহার প্রতি যেন একটা কৃতজ্ঞতায় প্রাণ ভরিয়া উঠিল।

দামুকে বলিলাম, "দামোদর রাও, তুমি আমাকে রেবার কাছে নিয়ে যেতে পারবে ?"

দামু আনন্দের সহিত বলিল, "খুব পারব বাবুজি। এখনই চলুন, আধ ঘণ্টা পরে।" বলিতে বলিতে সে আমার দিকে গভীর কৌতূহল-পূর্ণ দৃষ্টিতে চাহিয়া রহিল।

আমি আধ ঘণ্টা পরে ফিরিয়া আসিব বলিয়া বাহির হইয়া আসিলাম।

২২

বাহিরে আসিয়া ট্রামে চড়িয়া ফোর্টে গেলাম এবং একটি বড় মনোহারী দোকানে ঢুকিয়া নানাপ্রকার উপহারের জিনিস দেখিতে লাগিলাম। দোকানদার একে একে শেলাইয়ের বাক্স, টয়লেট বাক্স, লিখিবার সরঞ্জামের কেস্, ফ্যান্সি দোয়াত, লিখিবার প্যাড, পেপার প্রেস, ফুলদানি, শেলাইয়ের মডেল বই—প্রভৃতি দেখাইতে লাগিল। হঠাৎ মনে পড়িল, এ সমস্তই বিদেশী, রেবা তো তাহা গ্রহণ করিবে না। তখন সমস্ত প্রত্যাখ্যান করিয়া লইলাম, মহীশূরে প্রস্তুত একটী ছোট চন্দনের বাক্স, ডালার উপর আঙ্গুরের লতা কাটা।

ঠিক আধ ঘণ্টা পরে খেতওয়াড়ীতে ফিরিয়া আসিলাম এবং দামুকে লইয়া ডাক্তারখানার উদ্দেশ্যে চলিলাম। সে সেখানে দুইবার গিয়াছিল। ওয়ার্ডেন রোডের উপর সে বাড়ী।

ওয়ার্ডেন রোডের কিছুদূরে ট্রাম হইতে নামিলাম। ডান দিকে মহালক্ষ্মীর ঘোড়দৌড়ের মাঠ, তারপর সমুদ্র, মাঝখানে পিচ-ঢালা অতি সুন্দর একটি রাস্তা বম্বের উত্তর দিকে গিয়াছে। বাঁ দিকে মাথার উপর খাম্বালা পাহাড়, তাহার ঘরবাড়ীগুলি ছবির মত দেখাইতেছিল। সে পাহাড়ের নীচ দিয়াই ওয়ার্ডেন রোড চলিয়াছে।

দামু ও আমি পাশাপাশি চলিলাম। একের পর এক বড় বড় অট্টালিকা পার হইয়া যাইতে লাগিলাম। তাহার কোনওটা দেশী

রাজার, কোনওটা বা ক্রোড়পতি ব্যবসায়ীর বাড়ী। প্রায় পনর মিনিট এসব অতিক্রম করিবার পর দামোদর একটা সুদৃশ্য বাড়ীর সাম্‌নে দাঁড়াইল। বলিল, "এই বাড়ী, ওপরে চলুন।" দুজনে টালি-মোড়া সিঁড়ি বাহিয়া দোতলায় উঠিলাম।

প্রথম একটি বড় সুসজ্জিত ঘর। তাহার সামনে পিতলের অক্ষরে লেখা ডাক্তার এম, সি, নেরলকর। তারপরে লেখা—Out (বাহিরে)।

দরজায় একজন ভাইয়া (হিন্দুস্থানী দারোয়ান) বসিয়াছিল, তাহাকে জিজ্ঞাসা করিলে বলিল, "ডাক্তার-সাহেব নিজ বাড়ীতে আছেন, ছ'টার সময় আস্‌বেন।"

আমি জিজ্ঞাসা করিলাম, "রোগীরা যেখানে থাকে, সে জায়গা কোথায়?" সে আঙ্গুল দিয়া পাশের ঘর দেখাইল।

বারান্দা দিয়া অগ্রসর হইয়া দেখিলাম, এক সারিতে তিনটি ঘর, প্রত্যেকটিতে কয়েকটা খাট পাতা। কিন্তু রোগী দুই তিনটি মাত্র ছিল।

এক কোঠায় একজন কম্পাউণ্ডার বসিয়া ছিল। তাহাকে জিজ্ঞাসা করিলাম, "মেয়েদের ওয়ার্ড কোথায়?" সে বলিল, "তেতলায়, সেখানে নার্সকে জিজ্ঞাসা করলে রোগিণী দেখিয়ে দেবে।"

উভয়ে তেতলায় উঠিলাম। দামু বলিল, অন্যবার সে সোজা লিফ্‌ট্ দিয়া তেতলায় উঠিয়াছে, এবার হাঁটিয়া আসাতে দোতলায় আর তেতলায় গোল বাঁধিয়া গিয়াছে।

তেতলার সাম্‌নের ঘরে গিয়া দেখিলাম, একজন নার্স আয়নার সামনে দাঁড়াইয়া নিজের পোষাক ঠিক করিতেছে। আমি বলিলাম, আমরা একজন রোগিণীকে দেখ্‌তে এসেছি।"

নার্স বলিল, "নাম?"

আমি বলিলাম, "রেবাতাঈ"

দামোদর বলিল, রেবাতাঈ ফড়্‌নীস।" নার্স আমার দিকে একটু ক্র কুটিল দৃষ্টিতে চাহিল তারপর বলিল, রেবাতাঈ ব'লে তো নও রোগিণী এখানে নাই।"

দামোদর বলিল, "দুমাস—আড়াইমাস আগে এখানে এসেছিল।"

হঠাৎ নার্সের মুখ উজ্জ্বল হইয়া উঠিল। একটু হাসিয়া, ঠোঁট কাইয়া, চক্ষু ঘুরাইয়া বলিল, "রেবাতাঈ! রেবাতাঈ ফড়্‌নীস? বটে? াপনারা তার কে হন?"

দামু বলিল, "আমি তার ভাই। আমি তো দুবার তাকে দেখ্‌তে সেচি।"

নার্স বলিল, "তা নিশ্চয়ই দুমাস আগে হবে।"

দামু একটু ভাবিয়া বলিল, "হ্যাঁ, তা বটে।"

আমি দামুর হৃদয়হীনতার পরিচয় পাইয়া অবাক্ হইলাম। গত ইমাসের মধ্যে সে রেবার খোঁজ লয় নাই! ইহাতে আমি নিদারুণ ঃসংবাদ আশঙ্কা করিতাম, যদি নার্সের মুখে মৃদু হাসিটি না াকিত।

নার্স স্বরটা বিশেষ রকম মিষ্টি করিয়া বলিল, "রেবাতাঈ—সেই ৯।২০ বছরের মেয়েটি নয়? গৌর বর্ণ, লেখাপড়া জানা, নয় কি?"

আমরা উভয়েই মাথা নাড়িয়া স্বীকার করিলাম।

নার্স আরও মিঠা স্বরে বলিল, "সে তো দুমাস আগেই আরোগ্য ডিস্‌চার্জ্জ হয়ে গেচে।" বলিয়া আবার হাসিমুখে, তীক্ষ্ণ কুটিল ষ্টিতে আমার দিকে চাহিল।

আমি বলিলাম, "সে এখন কোথায় আছে বল্‌তে পারেন?"

নার্স ঠোঁট উল্টাইয়া, ঘাড় নাড়িয়া, একটু দুষ্টু হাসি হাসিয়া বলিল,

"তা আমি কি ক'রে বল্‌ব? রোগী আরাম হয়ে গেলে তার সঙ্গে আমার আর সম্পর্ক কি?"

আমি ক্ষুণ্ণ মনে সিঁড়ির দিকে চলিলাম। দামুও চলিল। নার্স আমাদের দিকে ফিরিয়া বলিল, "লিফ্‌ট্‌ সুরু হয়েছে, তা দিয়েই এখন নামতে পারেন।"

তাহার মুখ দেখিয়া মনে হইল, শুধু এই খবরটি দিতেই আমাদিগকে ডাকে নাই। আরও যেন কিছু বলিবার ছিল।

আমি অন্যমনস্কভাবে ক্ষণেক দাঁড়াইলাম। নার্স একটু অগ্রসর হইয়া চাপা স্বরে দামুকে বলিল, "আপনি তার ভাই?" দামু মাথা নাড়িল।

নার্স বলিল, "আপনি ডাক্তার সাহেবকে আপনার বোনের কথা জিজ্ঞাসা করুন না কেন?"

আমি ফিরিয়া বলিলাম, "ডাক্তার সাহেবের বাড়ীর ঠিকানা কি?"

নার্স বলিল, "শান্তি-কটেজ, মালাবার হিল।" একথা বলিয়া যেন অপরাধীর মত সে ধীরে ধীরে নিজেদের ঘরে চলিয়া গেল।

আমি লিফ্‌টের বোতাম টিপিলাম। নীচে নামিয়াই একখানা ট্যাক্‌সি ডাকিলাম। পাঁচ ছয় মিনিটের মধ্যে মালাবার হিলের 'শান্তি-কটেজের' সামনে আসিয়া পৌঁছিলাম।

সুন্দর সৌখিন বাড়ী। দরজায় জানালায় সুদৃশ্য পর্দা। দেয়ালের কোণ ছাইয়া আইভি-লতা উঠিয়াছে।

দামু ট্যাক্‌সি হইতে নামিল। তাহাকে বলিলাম, "ডাক্তার সাহেব বাড়ীতে থাক্‌লে আমাকে ডেকো।"

দামু ফটকের কাছে গিয়া হঠাৎ থমকিয়া দাঁড়াইল। একজন মধ্য-বয়স্ক ভদ্রলোক কোণের ঘর হইতে সম্মুখের ঘরে গেলেন। দামু মুখ ফিরাইয়া ফিস্‌ ফিস্‌ করিয়া বলিল, 'এই ডাক্তার।' আমি স্থির দৃষ্টিতে

সেদিকে চাহিয়া রহিলাম। মিনিট খানেক পরে বাড়ীর সম্মুখের ঘর হইতে অর্গ্যানে একটা কোমল গৎ বাজিয়া গেল—যেন পরিচিত, সুদূর অতীতের স্মৃতি-জড়িত। পরক্ষণেই তার সঙ্গে সঙ্গে নারীকণ্ঠের মধুর সঙ্গীত ধ্বনিয়া উঠিল।…বাঙ্গলা গান!…রেবার কণ্ঠস্বর! আরবের মরুভূমির মধ্যে শুনিলেও আমি বলিতে পারিতাম, এ রেবার স্বর! সেই সুরের ঢেউ, যাহা আমি দিনের পর দিন নির্জ্জন অপরাহ্নে কৃষ্ণসদনে বসিয়া বহাইয়া দিয়াছিলাম।

দামোদর আমার দিকে ফিরিয়া মৃদু হাসিয়া বলিল, "রেবা!" আমি স্তম্ভিতের মত বসিয়া রহিলাম। হঠাৎ কে যেন একটা জ্বলন্ত লৌহ-শলাকা আনিয়া আমার বক্ষস্থলে বিঁধাইয়া দিল। কে যেন আমার হৃদয়ের প্রতি তন্ত্রী ছিঁড়িয়া টুকরা টুকরা করিতে লাগিল। সে গানের সুর যতই উচ্চে উঠিতে লাগিল, ততই আমার কানের ভিতর যেন তপ্ত সীসা গলিয়া পড়িতে লাগিল।

হঠাৎ গান থামিল। বোধ হয় বাড়ীর সাম্‌নে মোটর দেখিয়া, ডাক্তার বাহিরে আসিল। তাহার পিছনে আসিল জরিওয়ালা শাড়ী-পরা একজন মহিলা…রেবা! সেই পোষাক হইতে যেন তীব্র একটা জ্বালা বাহির হইয়া আমাকে দগ্ধ করিতে লাগিল। দামোদর বাড়ীর দিকে অগ্রসর হইল, আমি ট্যাক্সিওয়ালাকে বলিলাম, "চল"। "ট্যাক্‌সিতে বসিয়া আমি কি একটা প্রেরণার বশে শুধু বার বার তাহাকে বলিতে লাগিলাম, "জোরে চল, জোরে চল।"

গাড়ী হইতে নামিয়া বাড়ীতে উঠিবার সময় পকেট হইতে চন্দনের বাক্সটা বাহির করিয়া পায়ে পিষিয়া চূর্ণ করিলাম।



ঘরে আসিয়া তপ্ত কণ্টকিত শয্যায় আশ্রয় লইলাম। চিত্ত দারুণ

বিদ্রোহে বলিয়া উঠিল, "এই আমার প্রাণভরা ভালবাসার প্রতিদান! অর্থের মোহে, বিলাসের মোহে আজ এই অধঃপাত!" দেহের ভিতর দিয়া আগুনের হল্‌কা বহিয়া যাইতে লাগিল। তীব্র বেদনায় অর্দ্ধস্ফুট চীৎকার করিয়া বলিলাম, "ভ্রষ্টা! পতিতা! পাপমগ্না!··· আমার রেবা, যাহাকে আমি প্রাণ দিয়া ভালবাসিয়াছি, সে আজ সমস্ত বিসর্জ্জন দিয়া এক পরপুরুষের আশ্রয় লইয়াছে! এত বড় একটা অনিয়ম, এতবড় একটা পাপ, এত সহজে শান্তভাবে জগতে গৃহীত হইবে?"

ডাক্তারের প্রতি দারুণ বৈরিভাব জাগিল। ভাবিলাম, সে নীচ, কাপুরুষ; নিরাশ্রয়া বালিকাকে হরণ করিয়াছে। চিকিৎসাধীনা রোগিণীকে অসৎপথে লইয়া গিয়া নিজ ব্যবসায়ের নীতিবিরুদ্ধ, আইন-বিরুদ্ধ, কাজ করিয়াছে। তাহাকে ফৌজদারিতে দেওয়া যাইতে পারে।

ভাবিতে ভাবিতে মন একটা দুরন্ত সঙ্কল্পে দৃঢ় হইয়া উঠিল। স্থির করিলাম, পরদিন ডাক্তারের সঙ্গে দেখা করিব, তাহাকে তাহার unprofessional conduct (ব্যবসায়-বিরুদ্ধ ব্যবহার)-এর কথা, নীচতার কথা বলিব। আমি রেবার fiance—ভাবী স্বামী—এ ক্ষমতায় তাহাকে ফিরাইয়া চাহিব। যদি দেয়, ভাল; না দিলে···

বিছানা হইতে উঠিয়া সুইচ টিপিলাম। কোট হইতে চাবি লইয়া একটি পুরাতন ট্রাঙ্ক খুলিয়া তাহার নীচে হইতে আমার মেসোপোটেমিয়া বাসকালের সঙ্গী রিভলভারটিকে বাহির করিলাম। গুলির পাউচ খুলিয়া তাহার ছয়টি চেম্বারই পূর্ণ করিয়া রাখিলাম।

যখন বিছানায় শুইতে গেলাম তখন প্রায় প্রভাত হইয়াছে। হঠাৎ মনে হইল, যদি ডাক্তার নির্ব্বিবাদে রেবাকে আমার সঙ্গে দিয়া দেয়, তবে?

ক্ষণেকের জন্য চিত্ত বিব্রত হইয়া উঠিল। মনের কোণ হইতে কে বলিল, "ঐ কলুষিত দেহ-মন কি কোনও দিন সুন্দর গৃহ রচনা করিতে পারিবে ?" যেমনভাবে আমি সে সন্ধ্যায় চন্দনের বাক্সটিকে পিষিয়া গুঁড়া করিয়াছিলাম, এখন তেমনিভাবে যেন কে আমার হৃদয়কে পিষ্ট, দলিত করিতে লাগিল।

কিন্তু সহসা কোথা হইতে একটা প্রবল তেজস্বিতা আসিয়া চিত্ত দখল করিয়া বসিল। উত্তেজিত হইয়া বলিলাম, "আমার মত একটা লোক না হয় বিশ্ব হইতে ধুইয়া মুছিয়া যাইবে। আমার সমস্ত রকমের সুখ-শান্তি জলাঞ্জলি দিয়া, সহস্র প্রকার যাতনাকে বরণ করিয়াও, যদি ঐ সুন্দর তরুণ জীবনটিকে শুভের পথে, শুদ্ধির পথে, ফিরাইয়া আনিতে পারি, তবে এ জীবন সার্থক হইবে।"

২৪

পরদিন আফিসে ডাইরেক্টরী দেখিয়া ডাঃ নেরলকরের টেলিফোনের নম্বর বাহির করিয়া ফোন করিলাম। ডাক্তার স্বয়ং জবাব দিলেন। আমি বলিলাম, কোনও বিশেষ কাজে তাঁহার সঙ্গে দেখা করিতে চাই। তিনি বিকালে সাড়ে চারটায় সময় দিলেন।

ঠিক সাড়ে চারটায়—এক আধ মিনিট আগেও হইতে পারে—তাঁহার ঘরের দরজায় গিয়া কার্ড পাঠাইলাম। ডাক্তার তৎক্ষণাৎ ডাকিলেন। ভিতরে যাইতেই অভিবাদন করিয়া বসাইলেন। বাঙ্গালী দেখিয়া একটু কৌতূহলী হইয়াছেন, মনে হইল।

আমি বলিলাম, আমি চিকিৎসা-সংক্রান্ত বিষয়ে আসি নাই, কোনও প্রাইভেট বিষয়ে আলাপ করিতে আসিয়াছি।

তিনি উৎসুক হইয়া বলিলেন, "কি, বলুন।"

আমি গম্ভীরভাবে বলিলাম, "আড়াই মাস আগে

আপনার হস্পিটালে রেবাতাঙ্গ ফড্‌নীস ব'লে একজন রোগিণী ছিল।"

ডাক্তার তাড়াতাড়ি বলিলেন, "হ্যাঁ, আপনি তার কেউ হন?"

আমি বলিলাম,—কতকটা ইতস্ততঃ ভাবে,—"আমি তার ভাইয়ের বন্ধু,—তাদের পরিবারের একজন শুভাকাঙ্ক্ষী।"

"বটে? আপনারা আপনাদের আত্মীয়া সম্বন্ধে তো খুব যত্নশীল! আড়াই মাস পরে রোগিণীর খোঁজ করতে এসেচেন।" বলিয়া ডাক্তার উঠিলেন, পাশের আলমারী খুলিয়া একখানা খবরের কাগজ বাহির করিলেন এবং তাহা আমার সম্মুখে টেবিলের উপর বিছাইয়া, আঙ্গুল দিয়া একটা জায়গা দেখাইয়া দিলেন।

আমি পড়িলাম—

সমাজ সংস্কার

গত ৭ই সেপ্টেম্বর ডাঃ এম, সি, নেরলকর এম, বি, বি, এস; এল, আর, সি, পি, এস ও মিস্ রেবা তাঙ্গ ফড্‌নীসের বিবাহ খুব সৌষ্ঠবের সহিত সম্পন্ন হইয়াছে। ডাঃ নেরলকর বম্বেতে প্রথিতনামা চিকিৎসক, জাতিতে ব্রাহ্মণ, প্রথম বিবাহ গোঁড়া ব্রাহ্মণ-সমাজে করিয়াছিলেন। মিস্ ফড্‌নীস জাতিতে সারস্বত, কলেজে শিক্ষিতা। বিবাহ সিভিল ম্যারেজ আইন অনুসারে হইয়াছে। ডাক্তার সাহেবের সমব্যবসায়ী ও অপর বহু বন্ধু বিবাহে উপস্থিত ছিলেন। ইত্যাদি, ইত্যাদি।

খবরের দুইপাশে দম্পতীর ছবি ছিল।

আমি স্থির দৃষ্টিতে সে ছবি দুইখানির দিকে চাহিয়া রহিলাম।

ইতিমধ্যে ডাক্তার পাশের দরজায় গিয়া ডাকিলেন, "রেবা!" এবং দরজা কতক খুলিয়া ভিতরে মুখ লইয়া মারাঠীতে বলিলেন, "তোমার একজন আত্মীয় এসেচেন, দেখবে এসো।"

ডাক্তার চেয়ারে আসিয়া বসিলে বলিলাম, "আচ্ছা, এ ব্যাপারে মেয়ের আত্মীয়-স্বজনকে, অভিভাবককে খবর দেওয়া উচিত ছিল না ?"

বলামাত্রই ডাক্তার বলিলেন, "আত্মীয়-স্বজন ! অভিভাবক ! প্রথম কথা, মেয়ে সাবালিকা ছিল, নিজের মত নিজেই গঠন করতে পারত; দ্বিতীয়তঃ, মেয়ের অসুখের সময় আত্মীয়-স্বজনদের তো কোথাও দেখা যায় নি ;—যাকে তার অভিভাবক বলচেন—সে তো তার জীবন সম্বন্ধে বিশেষ চিন্তিত বলে মনে হয় নি। সে যদি নিমন্ত্রণ পাবার উপযুক্ত হ'ত তবে নিশ্চয়ই পেত।"

এমন সময় দরজা খুলিয়া রেবা আসিল। চোখ ফিরাইয়া আমার দিকে চাহিল। তারপর স্থির হইয়া দাঁড়াইয়া রহিল। আমি চাহিতে তাহার চোখের পাতা দুটি ঈষৎ নমিত হইল,—হয়ত সঙ্কোচে, হয়ত লজ্জায়, হয়ত অভিমানে,—হয়ত বা অহঙ্কারে। দেহ তার একটুকুও নড়িল না। হাত দিয়া পরনের শাড়ীটিকে কিঞ্চিৎ গুছাইয়া লইল। মুখে স্থির গাম্ভীর্য্য। যেন সামনে কিছু দেখিতেছে না। অথবা যাহা দেখিতেছে তাহা অর্থশূন্য। যেন আমি চিরকালের অপরিচিত। আমাকে চেনে না, জানে না; আমাকে জীবনে কোনওদিন দেখে নাই।

ডাক্তার বলিলেন, "এঁকে চিনতে পারছ ?"

রেবা বলিল, "হ্যাঁ।" বলিয়া স্থির, নিশ্চল, প্রস্তর-মূর্ত্তির মত দাঁড়াইয়া রহিল। সে দেহভঙ্গীতে দৃঢ়তা ছিল না, কমনীয়তাও ছিল না; সে দৃষ্টিতে দম্ভ ছিল না, যাচ্ঞাও ছিল না! সে চেহারায় যেন একটা গূঢ়, জটিল, অনির্দ্দেশ্য প্রহেলিকা মূর্ত্তি গ্রহণ করিয়া ছিল, যাহা মানুষের বুদ্ধির অগম্য, অবোধ্য।

আমি মুখোমুখি হইয়া তাহার দিকে চাহিলাম। সে অপ্রস্তুত হইল না, অপ্রতিভ হইল না। ঈষৎ নমিত চক্ষু তুলিল, কিন্তু সে দৃষ্টির ভিতর নূতন কোনও অর্থ ফুটিয়া উঠিল না।

মুহূর্ত্তের তরে আমি ভাবিলাম, "মিস্ ফড়্নীস! জাতিতে সারস্বত!" কিন্তু পরক্ষণেই আমার সমস্ত আত্মসম্মান সঞ্চিত করিয়া উঠিয়া দাঁড়াইলাম, এবং স্থির গম্ভীরকণ্ঠে বলিলাম, "ডাক্তার সাহেব, আমি আপনাকে, আপনাদের দুজনকে, অভিনন্দন করছি।"

ডাক্তার স্মিত মুখে আমার সঙ্গে করমর্দ্দন করিতে করিতে বলিলেন, "ধন্যবাদ"।

রেবার দিকে চাহিয়া মাথা নোওয়াইলাম। রেবা ঈষৎ মাথা নোওয়াইল। আমি চলিয়া আসিলাম।

রাস্তায় চলিবার সময় অনুভব করিতেছিলাম, পকেটের রিভলভারটি যেন তাহার গুরুভার দ্বারা আমাকে টানিয়া মাটির দিকে নোওয়াইতে চাহিতেছে।

২৫

সেদিন সন্ধ্যায় ঈশ্বর সাক্ষী করিয়া প্রতিজ্ঞা করিলাম, এ জীবনে আর স্ত্রীলোকের ছায়া মাড়াইব না।

মেসোপোটেমিয়ায় আমি বেতারের কাজ শিখিয়াছিলাম। দুই সপ্তাহ পরে এ জাহাজে কাজ লইয়া বম্বে ছাড়িয়া চলিয়া আসি।

কিন্তু আসিয়া অবধি এক এক সন্ধ্যায়, এক এক নীরব রাত্রে, আমার মনে একটা প্রশ্ন জাগে—কিন্তু আমি তাহার ঠিক উত্তর খুঁজিয়া পাই না। প্রশ্নটি এই,—রেবা যে ডাক্তারকে বিবাহ করিল তাহা প্রকৃত ইচ্ছায়, না দামুর শ্লেষ-বাক্যে মর্ম্মাহত হইয়া, আমার উপর অভিমান করিয়া?

আমি কল্পনায় বারবার সেই শেষ-দেখা মূর্ত্তিটি চোখের সামনে তুলিয়া ধরি, পুঙ্খানুপুঙ্খরূপে তাহা পর্য্যবেক্ষণ করি, আর ভাবি, তাহার মধ্যে কি আমার প্রতি ভালবাসার কোনও চিহ্ন ছিল ? বিদায়ের সময় আমি যখন মাথা নোওয়াই, তখন তাহার মাথা নোওয়াইবার সঙ্গে সঙ্গে তাহার চোখদুটি কি কিঞ্চিৎ ছল-ছল করিয়া উঠিয়াছিল ?

রেবা কি তবে আমাকে শেষ পর্য্যন্ত ভালবাসিয়াছিল ?

আমি আজ প্রায় এক বৎসর যাবৎ সমুদ্রের উপরেই বাস করিতেছি। বম্বেকে ভুলিবার প্রাণপণ চেষ্টা করিতেছি, কিন্তু তাহা সম্ভব হইয়া উঠে নাই। সমুদ্রের কলনাদের সঙ্গে সঙ্গে যেন আমার প্রাণের ভিতর বম্বের ডাক ছুটিয়া আসে। জাগরণে, স্বপ্নে, এক একবার চোখের সামনে ভাসিয়া উঠে ভারতের পশ্চিম প্রান্তের সেই ছোট দ্বীপটি, তার সেই শ্রেণীবদ্ধ বিরাট্ অট্টালিকারাশি ; তার সাগরকূল, বন্দর, জনবহুল রাস্তা ; তার জীবনের বৈচিত্র্য, আর আমার প্রাণের অন্তস্তলে তার নিবিড় একটুকু স্পর্শ !

## উপসংহার

রমেন্দ্রনাথের উচ্ছ্বাসময়ী কাহিনী যখন একটি জটিল প্রশ্নে আসিয়া সমাপ্ত হইল ও জলরাশির মাঝখানে এক নগরের মনোরম চিত্র গড়িয়া তুলিল, তখন অদূরে সিঙ্গাপুরের নীল বেলাভূমি দেখা দিয়াছে। আমি নীরবে সে তরুণ প্রাণের বেদনার গভীরত্ব অনুভব করিলাম, নীরবে তাহার হাতদুটি আমার হাতে লইয়া সস্নেহে বিদায় লইলাম।

যাইবার পূর্ব্বে তাহাকে আমাদের বম্বে আফিসের ঠিকানা দিয়া বলিলাম, যদি সে কখনও বম্বে যায়, তবে যেন নিশ্চয়ই আমার খোঁজ করে।

সেই আমার শেষ সিঙ্গাপুর প্রবাস। ফিরিবার পথে আমি এক অষ্ট্রেলিয়ান জাহাজে গেলাম। কিন্তু সারাপথ সেই বেতারযন্ত্রচালক সুদর্শন বাঙ্গালী যুবকের কথা মনে পড়িতেছিল।

* * * * *

এবার হঠাৎ বম্বেতে তাহার সঙ্গে দেখা হইল। সে আমাদের আফিসে আসিয়াছিল। আমি তো প্রথম তাহাকে চিনিতেই পারিলাম না। তাহার সৌখিন ইংরেজী পোষাকের বদলে পরিধানে ছিল খদ্দরের জামা আর ধুতি। চেহারায় আগেকার সেই বিষাদমাখা কমনীয়তা ছিল না, তাহার পরিবর্ত্তে কেমন একটা দৃঢ় তেজস্বিতা ফুটিয়া উঠিয়াছিল।

আমি তাহাকে আমার বসিবার ঘরে আনিয়া সব খবর জিজ্ঞাসা করিলাম। বলিলাম, "আপনি বম্বের মায়া এড়াতে পারলেন না, শেষ পর্য্যন্ত !"

রমেন একটু উত্তেজিত হইয়া বলিল, "তা পারি নি সত্য। আমি আমার প্রতিজ্ঞাভঙ্গ করেচি।"

আমি মৃদু হাসিয়া বলিলাম, "সে মেয়েটির সঙ্গে কি আপনার দেখা হয়েচে ?"

রমেন বলিল, "হয়েচে। রেবা একজন 'কেসরিয়া', 'দেশ-সেবিকা'। কাল তিন মাসের জন্য জেলে গেচে। আমিও দু-সপ্তাহ পূর্ব্বে চার মাসের জেল খেটে এসেচি ?"

আমি অবাক্ হইয়া বলিলাম, "বটে ?"

রমেন বলিল, "হয়ত এ সপ্তাহের মধ্যে আমায় আবার যেতে হবে।"

আমি জিজ্ঞাসা করিলাম, "আপনাদের দুজনের মধ্যে আবার মিল হয়েচে, নিশ্চয় ?"

রমেন একটু থামিয়া, গম্ভীরভাবে বলিল, "বম্বে আমাকে টেনে এনেছিল ভালবাসার মোহে। এসে দেখলাম, ভালবাসার চেয়ে আরও বড় একটা কিছু আছে।"

আমি বলিলাম, "সে কি ?"

রমেন বলিল, "আত্মাহুতি। আজ রেবাকে আমি ভালবাসি না, রেবাও আমাকে ভালবাসে না ; উভয়ে আসক্ত একটা তৃতীয় জিনিষে। হয়ত তার ভিতর দিয়ে আমাদের জীবন পূর্ণতর সার্থকতা লাভ করবে।"

আমি শুধু বিস্মিত দৃষ্টিতে যুবকের উজ্জ্বল, প্রশান্ত মুখমণ্ডলের দিকে চাহিয়া রহিলাম।

---

# তিন সপ্তাহ



পশ্চিমঘাট পর্ব্বতের অভ্যন্তরে ক্ষুদ্র কিষাণপুর শহর, মারাঠাদের দেশ। কিষাণপুরে সেবার প্লেগের প্রকোপ ছিল। শহর ছাড়িয়া সকলে বাহিরে সরিয়া পড়িতে লাগিল। কেহ নদীর ওপারের নির্সী গ্রামে গিয়া আশ্রয় লইল, কেহ বা আরও দূরে সিংপুরে গেল। গরীবেরা শহরের বাহিরে পাহাড়ের নীচে কুটীর বাঁধিয়া রহিল।

সকাল সন্ধ্যায় বহু লোকজন কিষাণপুরে যাতায়াত করে, সেজন্য যেখানে প্রাণের ভয়, সেখানেই আবার গতির আনন্দ। স্কুলের ছেলেরা বইয়ের ব্যাগ হাতে লইয়া রেলের প্ল্যাটফর্ম্মের উপর আনন্দে ছুটাছুটি করিতে থাকে। বৃদ্ধ নির্সীকর, যিনি আজীবন সমাজকে পরিহার করিয়া আসিয়াছেন বলিয়া শুনিয়াছি—তাঁহাকেও ট্রেনে বসিয়া দুকথা গল্প করিতে হয়, দুচারটা প্রশ্নের উত্তর দিতে হয়।

ছোট্ট 'মীটার-গেজ' লাইনের উপর দিয়া ট্রেনখানা সবুজ পাহাড়ের বুক বাহিয়া আসা-যাওয়া করে। কিষাণপুর ছাড়িয়া প্রথম আট মাইল

পর্য্যন্ত দুদিকে জোয়ারী ও চিনেবাদামের ক্ষেত, তারপর পঞ্চগঙ্গা নদী, তার উপর পুল। পুলের নীচে দেখা যায় নদীর জলে কেহ স্নান করিতেছে, কেহ কলসী ভরিয়া জল ঘোড়ার পিঠে চড়াইয়া লইয়া যাইতেছে। অপর পাড়ে লম্বা ঘাসের পাশে ঝাঁকে ঝাঁকে বক সারি বাঁধিয়া বসিয়া আছে।

পুল ছাড়াইয়া এক মাইল পরে ছোট্ট নির্সী ষ্টেশন; গাঁ থেকে আধ মাইল দূরে। প্ল্যাটফর্ম্মের পাশে দুটি ম্যালানটোলিয়া গাছ হইতে শাদা সুগন্ধি ফুল পাথরে বাঁধানো জমিনের উপর বিছাইয়া থাকে। এক বৃদ্ধ অতি পুরাণো একটি ঝুড়ি হাতে লইয়া কখনও ভুট্টা, কখনও বা আতা অথবা শশা ফেরি করিতে থাকে। দুধের ব্যাপারীর মজুরেরা বড় বড় খালি ভাণ্ডসহ নামিয়া পড়ে, সেগুলি ভারে লাগানো শিকা হইতে ঝুলাইতে ঝুলাইতে গ্রামের দিকে চলিয়া যায়। সন্ধ্যার গাড়ী হইতে নামিয়া "প্লেগের যাত্রীরা" যে যার ছোট বড় পোঁটলা-পুঁটলি লইয়া কেহ গ্রামের দিকে, কেহ বা পাহাড়ের দিকে যাত্রা করে। অন্ধকার রাতে সে পাহাড়ের তলার মাঠের উপর বহু আলো ঝিক্‌মিক্ করিতে থাকে। হঠাৎ দেখিলে, পূর্ব্ববঙ্গের কোনও বড় হাটের পাশের নৌকায়-ভরা নদী বলিয়া ভ্রম হয়।

নির্সী হইতে সিংপুর আরও ষোল মাইলের পথ। প্রথম চার মাইল অতি উর্ব্বর জমির ভিতর দিয়া যাইতে হয়। দুদিকে আক, তামাক, মরিচ প্রভৃতি ফসল দেখা যায়। পঞ্চম মাইল হইতে গাড়ী পাহাড়ে উঠিতে থাকে। এঞ্জিন 'লো গিয়ারে' চালান হয়, ঝক্ ঝক্ শব্দ করিতে করিতে আঁকিয়া বাঁকিয়া পাহাড়ে চড়ে। যতই উপরে ওঠা যায়, ততই পাশের জোয়ারী গাছের উচ্চতা কমিয়া আসে, পাতার গাঢ় সবুজ রং ফিকে হইয়া পড়ে। পাহাড়ের চূড়ায় উঠিলে শুধু সামান্য ঘাস পাওয়া যায়, তাহাও যেন কোন রকমে বাঁচিয়া রহিয়াছে। চূড়া ছাড়িয়া

গাড়ীখানা আবার কতক নীচে নামিয়া আসে, আবার দুই দিকে জোয়ারী ক্ষেত মাথা তুলিয়া উঠে এবং তার পরেই দেখা যায়, লাল টালি-ঢাকা ছোট ছোট বাংলা, দুচারটা তেলের কলের চিমনি, আর সরল কয়েকটা রাস্তা। এ-ই সিংপুর।

সেবার অপ্রত্যাশিত ভাবে আমাকে সিংপুর ও কিষাণপুরের মধ্যে ডেলী প্যাসেঞ্জারী করিতে হইয়াছিল। প্রত্নতত্ত্বের আকর্ষণে কিষাণপুর আসিয়াছিলাম, আতিথ্য গ্রহণ করিয়াছিলাম অধ্যাপকের পরিচয়ে এক মারাঠা ভদ্রলোকের। আসিবার সপ্তাহখানেকের মধ্যেই হঠাৎ প্লেগ ছড়াইয়া পড়িল। ভদ্রলোক কিষাণপুর ছাড়িয়া সিংপুরে বাড়ী লইলেন, আমিও সেই সঙ্গে সিংপুরে গেলাম। তাম্রলিপি ও শিলালিপির পাঠোদ্ধারে এত মশ্‌গুল হইয়া পড়িয়াছিলাম যে, কোনও রকমে তিনটি সপ্তাহ কাটাইয়া কাজ শেষ করিয়া যাইব, একথা ভাবিয়া রহিয়া গিয়াছিলাম।

অবশ্য যাঁহার অতিথি হইয়াছিলাম তাঁহার অতি সনির্ব্বন্ধ অনুরোধও সে ব্যবস্থার একটা প্রধান কারণ ছিল। তিনি জাতিতে ছিলেন "মারাঠা", বয়সে প্রৌঢ়, বিদ্যায় আমেরিকা-ফেরত এঞ্জিনিয়ার এবং পেশায় কন্ট্রাক্টর। শহরে বড় বড় দালান-ইমারত তৈরী করিতেন। তাঁহার পদবী ছিল দেশাই, নাম শ্রীধর, তার সঙ্গে পিতার নাম সখারাম যোগ করিয়া পুরা নাম লিখিতেন। তবে লোকে তাঁহাকে "বাবুরাও" বলিয়া ডাকিত। আমিও দুই একদিন মিঃ দেশাই বলিয়া পরে "বাবুরাও"ই বলিতাম।

বাবুরাও যে আমাকে শুধু আমার অধ্যাপকের পরিচয়ে খাতির করিতেন, তাহা নহে। তার আর একটা কারণ ছিল। আমি যেদিন কিষাণপুরে আসিয়াছিলাম, সেদিন তিনি আমাকে আনিতে ষ্টেশনে গিয়াছিলেন। প্রথম দর্শনেই উচ্ছ্বাসের সহিত বলিয়া

উঠিলেন, "আপনার নাম চক্রবর্ত্তী? তা' হ'লে আপনি বাঙালী? নয় কি?"

আমি সে-কথা স্বীকার করিলাম।

বাবুরাও দ্বিগুণ উচ্ছ্বাসের সহিত বলিলেন, "বাঙ্গালীর সঙ্গে আমার অতি ঘনিষ্ঠ সম্বন্ধ। বাবু সুকুমার রায় আর দাশরথি মিত্রের সঙ্গে আমেরিকাতে আমি বহুকাল একত্র বাস করেচি, তাঁরা আমার ভাইয়ের মত হ'য়ে গেছ্‌লেন। রায়কে আমরা 'দাদা' বলে ডাকতাম।"

এ খবরে আমি আনন্দ জ্ঞাপন করিলাম।

বাবুরাও উল্লসিত হইয়া বলিলেন, "সুকুমার রায়ের বাড়ী ত্রিপুরা আর দাশরথি মিত্রের বাড়ী হুগলী জেলায়। আপনি তাঁদের চেনেন কি?"

তাঁহাদের সঙ্গে আমার পরিচয় নাই জানিয়া বাবুরাও নিরাশ হইলেন। বলিলেন, রায় ব্রাহ্মণ ছিলেন, চক্রবর্ত্তীও ব্রাহ্মণ, তাই আশা করিয়াছিলেন কোনও রকমে বা আমাদের জানাশোনাও থাকিতে পারে।

আমি জিজ্ঞাসা করিলাম, "কখন তাঁরা আমেরিকায় ছিলেন?"

বাবুরাও বলিলেন, "আমরা তিনজনে একত্রে নিউইয়র্কে ছিলাম ১৯০৭ সালের জানুয়ারী হ'তে ১৯০৮এর মে পর্য্যন্ত। ব্রডওয়ের ওপর আমাদের বাড়ী ছিল।"

বাবুরাওয়ের সেই বাঙালী বন্ধুদ্বয়ের সঙ্গে আমার পরিচয় থাকুক আর নাই থাকুক, আমি যে তাঁহাদের স্বজাতি সে-বিষয়ে তো ভুল নাই! তাই বাবুরাও আমাকে অতি স্নেহের চক্ষে দেখিতেন। তাঁহার পরিবার ছিল না, তিনি নিজেই সব খাওয়া দাওয়ার তদ্বির করিতেন। রসুয়েকে দিয়া আমার জন্য নানা রকমের বাংলা খাদ্য তৈরি করাইতেন ও তাহা বাংলা দেশের মতই হইয়াছে জানিলে খুব খুসি হইতেন।

সেই পাহাড়ে রাস্তার উপর দিয়া তিন সপ্তাহ পর্য্যন্ত ডেলী প্যাসেঞ্জারী করার স্মৃতি এখনও মন হইতে মুছিয়া যায় নাই। বাবুরাও প্রায়ই দুপুরের গাড়ীতে যাইতেন। আমি সকালে নয়টায় সিংপুরে গাড়ীতে চড়িতাম। ছোট্ট সেকেণ্ড ক্লাসের গাড়ীখানা সে সময় সাধারণতঃ খালি থাকিত। তাহার দেওয়ালের দুই পাশে দুইটি ছবি ছিল; একটি, গোয়ার নিকটস্থ ক্যাসল্‌রক পাহাড়ের, তাহার গা বহিয়া দুধসাগর জল-প্রপাত ধাপে ধাপে নীচে পড়িতেছে; আর একটা ভিজেগাপটমের বন্দরের। যখন আমার দৃষ্টি গাড়ীর ভিতরে থাকিত, তখন ঐ ছবি দুটির দিকে চাহিতাম; কিন্তু অধিকাংশ সময়ই চক্ষু বাহিরের উন্মুক্ত আকাশ, মাঠ আর দূরের ধোঁয়াটে পাহাড়-শ্রেণীর মধ্যে ডুবিয়া থাকিত।

মাঝে মাঝে আমার সহযাত্রী হইতেন রেলের কর্ম্মচারীরা। কেহ রোড-ইন্‌স্পেক্টার; সঙ্গে পিছনের ব্রেকে ট্রলি থাকিত, পাশের থার্ডক্লাসে তাঁহার লোকজন থাকিত। তিনি মাঝের ষ্টেশনে নামিয়া যাইতেন। জাহাজের তুলনায় যেমন ডিঙি, তেমনি ট্রেনের তুলনায় এ ছোট ট্রলিখানা। তিনি ইহার উপর বসিয়া তীরবেগে লাইনের উপর দিয়া ছুটিয়া যাইতেন।

কেহ আফিস-ইন্‌স্পেক্টর, সঙ্গে বাক্‌সভরা কাগজপত্র থাকিত, কোনোটাতে সহি করিয়া ষ্টেশন মাষ্টারের হাতে ছাড়িয়া দিতেন, কোনোটাতে বা ষ্টেশন মাষ্টারের সহি লইয়া বাক্সে পুরিতেন।

কেহ বা ডাক্তার, সঙ্গে ঔষধের পেটরা, শিশি, বোতল। তাঁহার কাছে জ্বরে রক্তচক্ষু কেরাণী আসিত, টিকেট-চেকার আসিত, পোর্টার আসিত; তিনি তাঁহার বোতল হইতে মিক্শ্চার খানিকটা করিয়া ঢালিয়া দিতেন, ছোট একটা শিশি হইতে শাদা শাদা বড়ি বাহির করিয়া দিতেন,

আর কাহাকেও ইংরেজীতে, কাহাকেও মারাঠীতে, কাহাকেও কাণাড়ীতে এবং এক আধজনকে হিন্দুস্থানীতে ঔষধের সেবনবিধি বলিয়া দিতেন।

যখন গাড়ীখানা ষ্টেশন ছাড়িয়া চলিত, তখন রোড-ইন্‌স্পেক্টার তাঁহার ট্রলির কথা ভুলিয়া যাইতেন। আফিস-ইন্‌স্পেক্টার তাঁহার সহি করিবার কাজ স্থগিত রাখিতেন, ও ডাক্তারের মনের ভিতর চিকিৎসা-বিষয়ক ও বহু ভাষার ব্যাকরণ-বিষয়ক সমস্ত জ্ঞান চাপা পড়িয়া যাইত। তাঁহারা হঠাৎ সহজ সামাজিক মানুষ হইয়া যাইতেন। আমার সঙ্গে নানা বিষয়ে আলাপ জমিয়া উঠিত। ব্রাহ্মণ রোড-ইন্‌স্পেক্টার রিট্রেঞ্চমেণ্টের তীব্র নিন্দা করিতেন, জৈন ডাক্তার তাঁহার যুদ্ধকালীন পূর্ব্ব-আফ্রিকা-প্রবাসের গল্প বলিতেন, আর বৃদ্ধ ইউরেশিয়ান আফিস-ইন্‌স্পেক্টার তাঁহার ছেলেবেলার স্কুল-জীবন ও ক্যাথলিক ছাত্রদের প্রতি প্রোটেষ্টাণ্ট শিক্ষকদের বদ্ নজর হইতে আরম্ভ করিয়া, কলিকাতা-প্রবাস ও লণ্ডন দর্শনের কাহিনীতে আসিয়া থামিতেন। ওসব কথা শুনিতে শুনিতে মাইলের পর মাইল অতি সহজে কাটিয়া যাইত।

সিংপুরের পরের ষ্টেশন কনঙ্‌লেতে গাড়ী একটু বেশীক্ষণ থামিত। এখানে ট্রেনের ক্ষুদ্র এঞ্জিনটিতে জল ভরা হইত, এবং কিষাণপুরের গাড়ীর সহিত আমাদের গাড়ীর ক্রসিং হইত। আমি কৌতূহলের সহিত যাত্রীদের উঠা-নামা দেখিতাম। ফর্সা, হাল্কা, চোখা নাক-চোখ-ওয়ালা চিতপাবন ব্রাহ্মণ; কালো, দিঘ্‌লে, লাল্‌চে চোখওয়ালা কাণাড়ী লিঙ্গায়ত; কাছাপরা মেয়েমানুষ,—ঘোমটাহীন ব্রাহ্মণী, কপালের গোড়া পর্য্যন্ত ঘোমটা-পরা অব্রাহ্মণ মেয়েরা; বুক পর্য্যন্ত ওড়না দিয়ে ঢাকা, ঘাগরা-পরা মারবাড়ী বধূ; সর্ব্বাঙ্গ বুরখা দিয়া আবৃত মুস্‌লিম্ মহিলা;—এল্লামা সম্প্রদায়ভুক্ত স্ত্রীবেশী পুরুষ, চোখের দৃঢ়তা ও শাড়ীর ভিতর দেহের

কঠিনতা তাহাদের পুরুষত্ব ঘোষণা করিত ;—এরকম সব চলচ্চিত্র চোখের সম্মুখ দিয়া ভাসিয়া যাইত।

গাড়ী নির্সীতে আসিলে "প্লেগের যাত্রীতে" কামরাখানা ভরিয়া যাইত। বৃদ্ধ নির্সীকর বাঁদিকের বাঙ্কের কোণ চাপিয়া বসিতেন, বিশাল-কায় দুই জোশী ভ্রাতা দুই বাঙ্কের মাঝের জায়গা জুড়িয়া বসিতেন। জ্যেষ্ঠ ভাউ-সাহেবের দিল-খোলা হাসি গাড়ীর ঘর্ঘর শব্দকে ছাড়াইয়া আমোদের হল্লা তুলিত। সপ্তাহে অন্ততঃ একবার কথা উঠিত, ভাউ-সাহেবের দিকটায় গাড়ীটা যেন একটু হেলিয়া পড়িয়াছে, 'ডি-রেল' হইবার আশঙ্কা! কথা আরম্ভ করিতেন, অপর কোণ হইতে, বেঁটে, ছিপ-ছিপে, মাথায় কায়দা করে পাগড়ী আঁটা, পাটনে রাও-সাহেব। তিনি রাজদরবারে চাকরি করিতেন, তাই তাঁহার রাও-সাহেব পদবী! তাঁহার কথার উত্তরে ভাউ-সাহেব প্রথম খুব এক চোট হাসিতেন।

রোজ রেল ভ্রমণের এই আধ ঘণ্টাকাল খুব সোরগোলে কাটিত। রাজনীতি, সমাজনীতি, অর্থনীতির চর্চ্চা হইত,—নেতাদের তুলনামূলক সমালোচনা হইত, সঙ্গে সঙ্গে তুকারামের অভঙ্গ, বিবেকানন্দের বাণী ও মহাত্মার বক্তৃতা উদ্ধৃত করা হইত। কিন্তু হঠাৎ এক একবার সমস্ত যুক্তি-তর্ক আলোচনা আড়ষ্ট হইয়া পড়িত—কিষাণপুরের প্লেগের বিবরণে। প্লেগ সম্বন্ধে নানারকম খবর আনিতেন তাতা-সাহেব উদ্‌গাওকর। তিনি বয়সে নবীন, তবে এখনই বংশানুক্রমে আগত মস্ত সোনা-জহরতের ব্যবসার মালিক ও চালক হইয়াছেন। তাহার ফর্সা, পীতাভ রং, মুখে কতকটা মোঙ্গলীয় ছাঁচ। তিনি তাঁহার চোখ কপালে তুলিয়া প্লেগের প্রসার বিষয়ে নানা রোমাঞ্চকর খবর দিতেন। 'গত কাল তেরটা কেস হয়েচে, তার মধ্যে সাতটাই মারা গেচে, আজকের কেসের সংখ্যা তার দ্বিগুণ'; 'পাশের আতীগ্র গ্রামে ইঁদুর পড়তে সুরু হয়েচে, শীঘ্র

